প্রথম প্রকাশ : রথযাত্রা ১৩৬৫
১৪ জুলাই ১৯৫৮

প্রচ্ছদপট অঙ্কন : খালেদ চৌধুরী

প্রকাশক : রথীন্দ্রকুমার পালিত
প্রকাশন সচিব
বর্ধমান বিশ্ববিদ্যালয়

মুদ্রণ : শ্রীসরস্বতী প্রেস লিমিটেড
(পশ্চিমবঙ্গ সরকারের পরিচালনাধীন)
৩২ আচার্য প্রফুল্লচন্দ্র রোড
কলিকাতা ৭০০ ০০৯

'তিনি ইহাও জানিতেন যে, সত্য হইতে দূরে গেলেও একদিন সত্যে ফেরা যায়, কিন্তু কৃত্রিম শাসনে সত্যকে অগত্যা অথবা অন্ধভাবে মানিয়া লইলে সত্যের মধ্যে ফিরিবার পথ রুদ্ধ করা হয়।'

'তোমার পালিত দেহ জন্ম তোমা হৈতে।
কোটি জন্মে তোমার ঋণ নারিব শোধিতে॥'

বাবা ও মা-কে

# ভূমিকা

নেপালে বাঙ্গালা-মৈথিলী নাট্যকর্মের সংবাদ আমাদের অজানা ছিল না। নেপালের রাজদরবার গ্রন্থাগারে এই সব নাটকের পুথি রক্ষিত আছে। কিছু পুথি বিদেশে চলে যায়। জার্মানীতে রক্ষিত সে-রকম দুটি পুথি প্রকাশ করা হল।

নেপালের নাটগীতি সম্বন্ধে পূর্বাচার্যদের আলোচনার মূল্যবান্ অংশ-বিশেষ আমার আলোচনায় স্বীকৃতিসহ গ্রহণ করেছি। পুথি দুটির সম্পাদনা সূত্রে কিছু নূতন কথাও মনে হয়েছে। যথাস্থানে তার উল্লেখ করেছি। পূর্বভারতে নাটগীতি-কর্মের বিস্তৃত পরিচয় এই প্রসঙ্গে দিয়েছি। নেপালের ভাষা নাটকের ঐতিহাসিক গুরুত্বের জন্যে এ-রকম পরিচয় প্রদানের প্রয়োজন আছে। বাংলা ও মৈথিলী গদ্যের ক্রমবিকাশে নেপালের নাটকের সবিশেষ উল্লেখের দাবী রাখে। নাটক দুটি প্রকাশের সঙ্গে সঙ্গে ভাষা নাটকের উপস্থাপন রীতির খুঁটিনাটি তথ্য আমাদের গোচর হল। নেপালের ভাষা নাটকের নাট্যপ্রকরণ সম্বন্ধে আমাদের জ্ঞান সীমিত ছিল। বাংলা যাত্রা, মৈথিলী কীর্তনীয়া নাটক, অসমীয়া অঙ্কীয়া নাটের উদ্ভব ও ক্রমবিকাশে নেপালের ভাষা নাটকের গুরুত্ব স্বীকার্য। কুবলয়াশ্ব-মদালসার রোমান্টিক বিরহ-মিলন কাহিনী সেকালে খুবই জনপ্রিয় ছিল। সাগরনন্দী তাঁর 'নাটক-লক্ষণরত্নকোশ' গ্রন্থে 'মায়া-মদালসা' কাহিনীর পাঁচবার উল্লেখ করেছেন। বিশ্বনাথ কবিরাজ এই বিষয়ে একটি কাব্য রচনা করেছিলেন। নেপালেও মদালসা-কাহিনী নাট্যকারবৃন্দকে উৎসাহিত করেছিল। নেপালের জনসাধারণের নাট্যরুচির সন্ধান মিলবে এই নাটক দুটিতে। নাটক দুটির অপর মূল্য এই যে এখানে নেপাল ক্ষিতীশবংশাবলীর বিস্তৃত উল্লেখ পাই। প্রস্তাবনায় সে ঐতিহাসিক তথ্যের যথাযোগ্য মর্যাদা দিয়েছি।

পুথিপাঠে বিশেষ অসুবিধে দেখা দেয় নি। যেহেতু দুটি নাটকেরই একটি করে পুথি পেয়েছি সেই হেতু পাঠ মেলাবার অবকাশ ছিল না। লিপিকরের বানান রক্ষা করবার চেষ্টা করেছি। তৎসম শব্দের বানান কিছু 'শুদ্ধ' করেছি কিছু অবিকৃত রেখেছি। ধ্বনিতত্ত্বের দিক থেকে 'ভুল' বানানের মূল্য থাকতে পারে।

আট বছর আগে লণ্ডন বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক অগ্রজপ্রতিম শ্রীতারাপদ মুখোপাধ্যায় নাটক দুটির ফটোকপি আমাকে দিয়েছিলেন প্রকাশ করবার জন্যে। নেওয়ারি লিপির পাঠ তিনিই শিখিয়েছিলেন। তিনি যে গুরুভার দিয়েছিলেন তা শেষ করতে পেরে কিছুটা স্বস্তি বোধ করছি। তাঁকে আমার

কৃতজ্ঞতা জানাই। অধ্যাপক শ্রীসুকুমার সেন মহাশয় এই গ্রন্থ প্রকাশের জন্যে বারবার তাগাদা দিয়েছেন। পুথির পাঠোদ্ধারে বরাবর তাঁর সাহায্য পেয়েছি। কিছু সংস্কৃত শ্লোকের পাঠও তিনি নির্ধারণ করে দেন। সংস্কৃত শ্লোকের রূপান্তরকর্মে এবং শব্দার্থ প্রস্তুতকরণে তাঁর নির্দেশ মান্য করেছি। তাঁকে আমার শ্রদ্ধা জানাই। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের উপাচার্য শ্রীরমারঞ্জন মুখোপাধ্যায় বর্ধমান বিশ্ববিদ্যালয় থেকে গ্রন্থটি প্রকাশের ব্যবস্থা করে দেন। তিনি পাণ্ডুলিপি আদ্যন্ত পড়ে এই মূল্যবান্ পুথি দুটি অচিরে প্রকাশিত হোক্—চেয়েছিলেন। তাঁকে আমার শ্রদ্ধা জানাই।

বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের বাংলা বিভাগের অধ্যক্ষ শ্রীভূদেব চৌধুরী গ্রন্থ প্রকাশের আগেই বাংলা পাঠচক্রে পুথি দুটি সম্বন্ধে আলোচনার সুযোগ করে দিয়েছিলেন। তাঁকে আমার কৃতজ্ঞতা জানাই।

এই গ্রন্থ প্রকাশে বর্ধমান বিশ্ববিদ্যালয়ের অর্থনীতি বিভাগের অধ্যাপক বন্ধুবর শ্রীকৃষ্ণচন্দ্র রায়চৌধুরীর উৎসাহ ও প্রেরণার কথা স্মরণ করি। তাঁকে আমার ধন্যবাদ জানাই। অধ্যাপক শ্রীবিশ্বনাথ মুখোপাধ্যায়, অধ্যাপক শ্রীহেমন্ত কুমার ভট্টাচার্য, অধ্যাপক শ্রীকালীপদ সিংহ এ গ্রন্থ প্রকাশে মূল্যবান্ উপদেশ দিয়ে আমাকে উপকৃত করেছেন। তাঁদের সকলকে ধন্যবাদ জানাচ্ছি। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের বাংলা বিভাগের অধ্যক্ষ শ্রীজীবেন্দ্র সিংহরায় এবং অধ্যাপক শ্রীসত্যব্রত দে গ্রন্থটি সম্বন্ধে আগ্রহ প্রকাশ করে আমাকে কৃতজ্ঞতাপাশে আবদ্ধ করেছেন। অধ্যাপিকা শ্রীমতী সুনন্দা দত্ত এ গ্রন্থপ্রকাশে আমাকে প্রেরণা ও উৎসাহ দিয়েছেন। উত্তরবঙ্গ বিশ্ববিদ্যালয়ের অধ্যাপক শ্রীশিবচন্দ্র লাহিড়ীর উৎসাহ ও প্রেরণার কথা বিশেষভাবে স্মরণ করি।

ছাপার কাজে জটিলতা অনেক। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের প্রকাশন বিভাগের সচিব শ্রীরথীন্দ্রকুমার পালিত এবং শ্রীবিশ্বনাথ গুহ'র সহযোগিতায় সে জটিলতা মোচনে অনেকটাই কৃতকার্য হয়েছি। তথাপি কিছু মুদ্রণাশুদ্ধি থেকে গেল। তার জন্যে পাঠকের কাছে ক্ষমা প্রার্থনা করছি। শ্রীসরস্বতী প্রেস লিঃ এর কর্মিগণ আমার অনেক অত্যাচার হাসিমুখে সহ্য করেছেন, তাঁদের ধন্যবাদ জানাচ্ছি।

প্রাচীন পুথির জন্যে প্রকাশক মেলে না। এখন শিক্ষিত বাঙ্গালীর প্রাচীন কবিকর্মের প্রতি প্রীতি দূরে থাক্ কৌতূহল পর্যন্ত নেই। আমার দৃঢ় বিশ্বাস এ অনাগ্রহ খুব বেশীদিন থাকবে না। সেই ভরসাতেই এই নষ্টকোষ্ঠী উদ্ধারের প্রয়াস।

# সূচীপত্র

# প্রস্তাবনা

## পুথি পরিচয়। কবি পরিচয়। রচনাকাল

ললিত-কুবলয়াশ্ব নাটক ও মুদিত-কুবলয়াশ্ব নাটক নেপালে রচিত এবং অভিনীত। যে-ছুটি পুথির উপর নির্ভর করে পাঠ প্রস্তুত করা হল সে-ছুটি জার্মানীর প্রাচ্যবিদ্যা গ্রন্থাগারে রক্ষিত আছে। শ্রীযুক্ত তারাপদ মুখোপাধ্যায়ের সৌজন্যে পুথি ছুটির ফটো-কপি সংগৃহীত হয়েছে। পুথি ছুটির আকার সম্বন্ধে নিশ্চয় করে কিছু বলা না গেলেও এদের 'গোপীচন্দ্র নাটকে'-র[১] (কেমব্রিজ বিশ্ববিদ্যালয়ে রক্ষিত) পুথির আকার হওয়াই সম্ভব। পাতাগুলি ১০"×৪" আয়তনের। ছুটি পুথিই সম্পূর্ণ।

ললিত-কুবলয়াশ্ব নাটকের পত্রসংখ্যা ৩৪। উভয় পৃষ্ঠায় লেখা। পুথির পাতা মোটামুটি সুরক্ষিত। কেবল প্রথম পৃষ্ঠার প্রথম ও দ্বিতীয় ছত্রের প্রথম পদ অস্পষ্ট। ১৮ক ও ২৪ক পৃষ্ঠার কয়েক ছত্র অস্পষ্ট। লিপিকর একজন। অধিকাংশ পত্রই আট ছত্রের। ২০ক থেকে ৩৪ক পর্যন্ত প্রতি পত্রে নয় ছত্র। ৩৪খ আট ছত্রের; তবে ৭ ছত্রের পর অষ্টম ছত্রটি উল্টোভাবে সুরু হয়েছে। এটি যেন নূতন করে আর একটি প্রসঙ্গ আরম্ভ করা হচ্ছে। যেহেতু নূতন প্রসঙ্গটি মাত্র দেড় ছত্রের সেহেতু লিপিকর নূতন কাগজ নষ্ট করেন নি। লিপিকরের নাম জানা নেই।

মুদিত-কুবলয়াশ্ব নাটকের পুথির পত্রসংখ্যা ৪৭। উভয় পৃষ্ঠায় লিখিত। তার মধ্যে ৩৯খ পৃষ্ঠা পাওয়া যায় নি। ফটো তোলার সময় এটি বাদ পড়ে থাকবে। লিপিকর এক পৃষ্ঠায় লিখবেন না এমন হতে পারে না এমন নয়, তবে তার সম্ভাবনা কম। ৪৭ সংখ্যক পত্র এক পৃষ্ঠার। এখানেই পুথি শেষ। পত্রগুলি সুরক্ষিত। ৩৯ক ও ৪৭ক পৃষ্ঠার ছু-এক ছত্র অস্পষ্ট। সাধারণত পত্রগুলি আট ছত্রের। ব্যতিক্রমও আছে। যেমন, ১খ, ১২ক, ১৫খ, ২৬খ,

২৭ক, ২৮খ, ২৯ক-খ, ৪০খ পত্রগুলি নয় ছত্রের। ১১খ, ৩১খ, ৩২ক-খ, ৩৩ক-খ, ৩৪ক-খ, ৩৫খ, ৩৬ক-খ, এবং ৪৭ক সংখ্যক পৃষ্ঠাগুলি ৭ ছত্রের। ১১ক পত্র ছয় ছত্রের। পুথিটি এক হাতের লেখা নয়। অন্তত তিনজন লিপিকরের অক্ষর-ছাঁদ লক্ষ্য করা যায়। ২ক পৃষ্ঠা থেকে কয়েক পত্রের অক্ষরগুলি ছাড়াছাড়া। মাত্রার যোগসূত্র ছিন্ন। ২৭ক পৃষ্ঠা থেকে কয়েক পত্রের অক্ষরের ছাঁদ অপেক্ষাকৃত স্থূল। প্রত্যেকটি অক্ষরের জন্য পৃথক মাত্রার ব্যবস্থা করা হয়েছে। ৩১ক থেকে কয়েক পত্রের অক্ষর আকারে বড় এবং মাত্রা ছাড়াছাড়া। প্রত্যেক লিপিকরের হস্তাক্ষর স্পষ্ট। প্রত্যেক পত্রের বামে ও ডাইনে দুটি দণ্ড টানা আছে। ছত্র যাতে দণ্ড ছাড়িয়ে না যায় সেদিকে সতর্ক দৃষ্টি রাখা হয়েছিল। পুথি দুটিতেই কাটাকুটি কম। ছাড শব্দ তোলাপাঠে নির্দিষ্ট করা হয়েছে। মুদিত-কুবলয়াশ্ব পুথির আরও কয়েকটি বৈশিষ্ট্যের উল্লেখ করছি। যেমন, ২ক পৃষ্ঠার ডান দিকে দণ্ডের বাইরে ওপর থেকে নীচে কয়েকজন নৃপতির নাম লেখা আছে। যেমন, রামচংদ্র, রবকুস, কুসপুত্র, তত্তপুত্র ততপুত্র, রাজমল্ল, ত্রাসমল্ল (?), বৃহমল্ল, হংসমল্ল (?), নান্যদেব (?)। ৩খ পৃষ্ঠার মাথায় সাকবর্ষ (?) ১০১৮ এই কটি কথা আছে। ঐ একই পৃষ্ঠার ডান দিকে দণ্ডের বাইরে 'শ্রী ৩ হরসিংদেব রাজা। ৬৬৩ ল সংবৎ থ্ব' এই দুই ছত্র পাই। এসব সাল তারিখের তাৎপর্য নির্ণয় প্রায় অসম্ভব। ১২ক পৃষ্ঠার নবম ছত্রটি ডান দিক দিয়ে ঘুরে মাথায় উঠে বাঁ দিকে এসে গেছে। ১৫ক পৃষ্ঠার তোলাপাঠ ডান দিক দিয়ে নীচে নেমে এসেছে। ২৭ক পৃষ্ঠায় নবম ছত্র ডান দিক দিয়ে ঘুরে মাথায় উঠে বাঁ দিকে ঘুরে গেছে। এটিকে দশম ছত্র গণ্য করা যায়। শেষ পৃষ্ঠার অষ্টম ছত্র আকস্মিকভাবে শেষ হয়েছে। মাথায় তার জের টানা হয়েছে। এ পুথিরও লিপিকরের নাম জানা যায় নি। দুটি পুথিতেই লিপিকর তাঁদের লেখার ভুলভ্রান্তির জন্য (বাংলা পুথির সমাপ্তিতে যা পাই) বিনয় প্রকাশ করেন নি।

দুটি পুথির লিপিই নেওয়ারী। ষোড়শ ও সপ্তদশ শতাব্দে নেপাল অঞ্চলে নেওয়ারী লিপি প্রচলিত ছিল। নেওয়ারী লিপির অবশ্য রকমভেদ ছিল। যেমন রঞ্জনা, ভুজিনমোল, কুনমোল, কনমোল, গোলমোল, পচুমোল, হিমোল, লিটুমোল। এগুলির মধ্যে পার্থক্য ছিল অবশ্য যৎসামান্য। নেওয়ারী লিপি

দৃশ্যত দেবনাগরী লিপির মত। কিন্তু বাংলা-মৈথিলী লিপির সঙ্গেও এর অনেকটা মিল দেখতে পাওয়া যায়। এ দুটি পুথির অক্ষর বাংলা ইত্যাদি পুথির অক্ষর অপেক্ষা স্থূল এবং গোলাকৃতি। অক্ষরের কৌণিক বৈশিষ্ট্য অপেক্ষাকৃত কম। মাত্রানির্ভর নেওয়ারী লিপি দেখতে খুবই সুন্দর। প্রত্যেকটি অক্ষরের আকারসমতা এবং পরিচ্ছন্নরূপ তৃপ্তিদায়ক। লিপিকর আগে মাত্রা টেনে তারপর এক একটি পৃষ্ঠা লিখেছেন। এরকম যত্ন নিয়ে লেখা বলে পুথি পড়তে অসুবিধে হয় না। বলা বাহুল্য পদভেদজ্ঞাপক মাত্রার ছেদ নেই। লিপিকর টানা (cursive) লিখে গেছেন।

নেওয়ারী লিপির সঙ্গে দেবনাগরী এবং বাংলা-মৈথিলী লিপির কিছু পার্থক্যও আছে। নেওয়ারী অ-আ বাংলা-মৈথিলীর মতই। কিন্তু অ এবং আ-র নীচে প্রায়ই উ-কার চিহ্ন দেওয়া হয়েছে। ই-ঈ নেওয়ারীতে সম্পূর্ণ ভিন্ন ধরণের। ই-র মাত্রা সবলরেখা নয়, বক্র এবং এই বক্ররেখার নীচে দুটি ফুটকি পাশাপাশি। ফুটকির নীচে একটি স্থূল হসন্ত অথবা উ-কার চিহ্ন। ঈ লেখা হয়েছে ই-র সঙ্গে ঈ-কার যুক্ত করে। এ-কার দেবনাগরী বা বাংলা-মৈথিলীর মত নয়। মাত্রার স্থানে প্রথমে একটি কমা চিহ্নের মত বক্ররেখা এবং সেই রেখা থেকে ব্যঞ্জনবর্ণটি লিখিত। আবার ব্যঞ্জনবর্ণটি যেখান থেকে সুরু হয়েছে সেই কমা চিহ্নেব ডাইনে একটি রেখা ঈষৎ উপরে উঠে আবার ডাইনে নেমে গেছে। অবশ্য বাংলা-মৈথিলীর মত এ-কার চিহ্নও ব্যবহৃত হয়েছে, তবে তা খুবই কম। 'এ' মাত্রাবিহীন। একটি দণ্ড ঠিক তার মাঝখান থেকে বাঁয়ে বক্ররেখাটি যুক্ত। বাংলা-মৈথিলীর এ'র বক্ররেখাটি দণ্ডের আরম্ভেই থাকে।

ক, খ, গ, ঘ, দেবনাগরী হরফের মত। চ দেবনাগরীব মত কিন্তু দণ্ডের বাঁয়ের অংশটি ঈষৎ অন্য রকমের। চ, প, য'র পার্থক্য করা সহজ যদিও তিনটি অক্ষরই অনেক সময় প্রায় একই রকম লেখা হয়েছে। য় এবং য'র মধ্যে কোনো পার্থক্য নেই। ড এবং ড মধ্যে পার্থক্য নেই। ণ অভিনব। ণ দুটি বক্ররেখা (কমা চিহ্নের মত) যুক্ত হয়ে উপরে উঠে ঈষৎ ঘুরে ডাইনে দণ্ডাকারে নেমে এসেছে। তালব্য শ'ও অনেকটা ণ'র মত। কিন্তু প্রথম বক্ররেখাটির আরম্ভে একটি ফুটকি আছে। জ বাংলা-মৈথিলীর মত। ঝ মৈথিলী ঝ'এর মত। ঠ মাত্রাবিহীন একটি বৃত্ত যার দুপাশ ঈষৎ চ্যাপটা। ফ সম্পূর্ণ বাংলার মত।

হ দেবনাগরীর লিপির ন্যায়। ভ'ও হ'এর মত। কিন্তু হ'এর ঠিক খাঁজের (পেটের) মাঝখান থেকে যে বক্ররেখাটি বার হয়ে একটু ডাইনে গিয়ে নীচে নেমে এসেছে সেটি ভ'র ক্ষেত্রে হ'র বুকের কাছ থেকে নেমে এসেছে। হ ও ও'এর মধ্যে পার্থক্য করা অনেক সময় কষ্টকর হয়ে পড়ে। ব এবং র চিনতে অসুবিধে নেই। দণ্ডের বামদিকের অংশটি ব'এর ক্ষেত্রে ভিতর অংশ ফাঁক, র'এর ক্ষেত্রে ফাঁক নেই। চ্ছ, স্ত, স্থ প্রায় এক ধরণের। যুক্তাক্ষর লেখার কৌশলে দেবনাগরী ও বাংলা-মৈথিলীর সঙ্গে নেওয়ারী লিপির বিলক্ষণ পার্থক্য আছে।

ছুটি পুথিতেই প্রচুর পরিমাণে হসন্ত চিহ্নের ব্যবহার আছে। এক ধরণের হসন্ত চিহ্ন অক্ষরের নীচে ডান দিক ঘেঁষে দেওয়া আছে। উচ্চারণ বিভ্রান্তি না ঘটে এজন্য এই সতর্কতা। গদ্য-পদ্যে উভয় ক্ষেত্রেই প্রয়োজনবোধে হসন্ত চিহ্ন ব্যবহৃত। কিন্তু আর এক ধরণের হসন্ত চিহ্ন বিরামচিহ্নজ্ঞাপক। এগুলি ব্যবহৃত হয়েছে শব্দের ডাইনে। কোথাও কোথাও ছুটি এমন কি তিনটি হসন্ত চিহ্ন ব্যবহৃত। ছাপায় হসন্ত চিহ্নের পরিবর্তে কখনও কমা, কখনও দাড়ি বসিয়েছি। পুথিতে দৃশ্যশেষ অথবা অঙ্কশেষ হলে কিছুটা ছাড দিয়ে লেখা সুরু হয়েছে। কিন্তু দৃশ্য-অঙ্ক সমাপ্তি না ঘটলেও এমন অনেক ছাড অংশ পাওয়া যায়। যুক্তাক্ষর লিখনে কদাচিৎ আত্যন্তিকতা লক্ষ্য করি, যেমন, কদাচিদ্ভস্ম ইত্যাদি।

ললিত-কুবলয়াশ্ব পুথিতে পাত্রপাত্রীর নাম উল্লেখ না করেই সংলাপ রচিত হয়েছে। কিন্তু মুদিত-কুবলয়াশ্ব পুথিতে পাত্রপাত্রীর নাম উল্লিখিত এবং নামের পরে একটি হসন্ত চিহ্ন আছে।

ছুটি পুথির বানান সমস্যা বাংলা পুথির বানান সমস্যার মতই। কিছু কিছু নূতন সমস্যাও আছে। বাংলা পুথির মত য এবং জ'র মধ্যে পার্থক্য করা হয় নি। ই-কার ঈ-কারও ব্যবহৃত হয়েছে ইচ্ছামত। এসব দেখে মনে হয় লিপিকরগণ হয়ত নেপালপ্রবাসী বাঙ্গালী ও মৈথিলী। অবশ্য এ অনুমানের পক্ষে জোরালো যুক্তি নেই। বাংলা-মৈথিলী বানানে এরকম শৈথিল্য কেন ঘটেছিল তা বলা দুষ্কর। কেবল অশিক্ষিত লিপিকরের দোহাই দেওয়া সব সময় সমীচীন নয়। হয়ত প্রাচীন বাংলা-মৈথিলী ভাষার স্বরূপই ছিল এই। সে যাই হোক, এ-ছুটি পুথির বানান নিয়ে কিছু তথ্য উপস্থাপন করছি।

১. **আ > অ**। অমী = আমি ; অমার = আমার ; ন = না ; ভল = ভাল ; অএলহু = আএলহু ; অরাধিএ = আরাধিএ ; সগর = সাগর ; দমামা = দামামা ; অপনে = আপনে ; পথায়িয়া = পাঠাইয়া ; অরাম = আরাম ; অবাস = আবাস ; অকাশবানী = আকাশবাণী।

২. **অ > আ**। আধীন = অধীন ; চাংদনে = চন্দনে ; কাঞ্চা = কঞ্চা।

৩. **দুই স্বরধ্বনির মধ্যে য় এবং ব'র অবস্থিতি**। গয়ল = গেল ; ভায়ি = ভাই ; পথায়িয়া = পাঠাইয়া ; পায়িয়া = পাইয়া ; গমাবিঅএ ; থাক ; বোলায়িয়া ; ঠাকুরায়িনী — ঠাকুরানী।

৪. **পদান্ত অ-র পরিবর্তে ও**। সুনো - সুন ; আসিরো - আসিল ; প্রসাদিরো = প্রসাদিলো।

৫. **খ > ষ**। আষ আখ ; লাষ = লাখ ; এষনে এখনে ; ষনেক = ক্ষণেক ; দেষিও - দেখিও ; দেশাষ - দেশাখ।

৬. **ল > র**। গলর গরল ( একই পদে ল, র'র বিপর্যয়। একে বর্ণ বিপর্যয়ও বলতে পারি।) , আসিরো = আসিল ; ভর - ভাল ; পাতারকেতু - পাতালকেতু ; কৈরো - কৈল ; মিররক মিললক , ত্রিশর ত্রিশূল ; গারব - গালব ; থাকিরেন = থাকিলেন ; গেরো = গেলো ; রহো = লহো।

৭. **র ল**। লাখিএ = রাখিএ , হমলা - হমরা ; বলাৎকালে = বলাৎকারে ; লাখরি রাখলি , অলংকাল = অলংকার ; বল বর।

৮. **ন্ধ > ং, ন্দ > ং, ন্থ > ং, ন্ন > ং, ঞ্চ > ং, ন্ত > ং, ম্ব > ং**। সংধ্যা = সন্ধ্যা ; সংতোস = সন্তোষ , বংদনা = বন্দনা , গংধর্ব = গন্ধর্ব ; বিংধ্যবান = বিন্ধ্যবান ; প্রসংন - প্রসন্ন ; অবলংব অবলম্ব ; বিভিংন = বিভিন্ন ; বংচনা = বঞ্চনা।
লক্ষণীয়, সংন্তোষ।

৯. **ড় > র**। ঘোরা = ঘোড়া ; খরগের = খড়্গের , পরল = পড়ল।

১০. **ড় > দ**। বদ – বড় ; বদাই = বড়াই ; দাকিতে = ডাকিতে , চ্ছাদিয়া = ছাড়িয়া ; চ্ছাদি = ছাড়ি।

১১. **ঙ্গ > ঁ ; ন্ধ > ঁ**। আঁগ = অঙ্গ ; সঁধান = সন্ধান

একই পদের বিভিন্ন বানানও পাওয়া যায়। যেমন, এহি/এহী, তুমি/তুমী, এহাএ/এেহাএ, তোরাঞ/তোরাএ/তরাএ, কোই/কোয়ি। সম্বোধনে স্ত্রীলিঙ্গ দীর্ঘ ঈ-কারান্ত পদ কখনও হ্রস্ব ই-কারান্ত কখনও দীর্ঘ ঈ-কারান্ত।

নেপালের ভাষা নাটকে নাট্যকারের পরিচয় নানাভাবে উল্লিখিত হয়েছে। কখনও কখনও সূত্রধারের উক্তি থেকে নাট্যকারের পরিচয় জানতে

পারি। গানের ভনিতায় প্রায়ই লেখকের উল্লেখ থাকে। অনেক সময় সমাপ্তি পুষ্পিকা শ্লোকেও লেখকের পরিচয় বিধৃত থাকে। গানের ভনিতা দেখে লেখকের পরিচয় দেওয়া সমীচীন হবে না। ডক্টর প্রবোধচন্দ্র বাগচী, ডি. আর. রেগমী এবং আরো কেউ কেউ গানের ভনিতায় উল্লিখিত নৃপতিকেই লেখক সাব্যস্ত করেছেন। বলা বাহুল্য, রাজবৃন্দ কেউ কেউ লেখক হতে পারেন কিন্তু অধিকাংশ ক্ষেত্রেই এঁরা নাট্যকারের পৃষ্ঠপোষক।

ললিত-কুবলয়াশ্ব নাটকের অধিকাংশ গীতে রাজা শ্রীনিবাসমল্লের উল্লেখ আছে।

ভন শ্রীনিবাস নৃপ তোহর আস
জনমে জনমে হোঅ অপনক দাস ॥

অথবা,

ধৈরজ ভন নৃপ শিরিশ্রীনিবাস
তুরত শরণ কর মচ্ছিন্দব পাস ॥

নাট্যকার পোষ্টার নাম উল্লেখ করে কৃতজ্ঞতা প্রকাশ করেছেন এই সব গীতে। কয়েকটি গানে নাট্যকারের ভনিতা আছে। সেই সব ভনিতা থেকে জানতে পারি ললিত-কুবলয়াশ্ব নাটকের লেখক রামভদ্র দ্বিজ অর্থাৎ দ্বিজ রামভদ্র।

কবিতার ভনিতায় কবি এবং পোষ্টার একই সঙ্গে উল্লেখ মিথিলার কবির রচনায়ও পাই। বিদ্যাপতির কাবিতায় এর উদাহরণ প্রচুর। রামভদ্রও পোষ্টার ও নিজের নাম একই গানে উল্লেখ করেছেন।

শিরিশ্রীনিবাস নৃপ গুণক নিধান
রামভদ্র দ্বিজ ভান ॥

আরও কয়েকটি গান থেকে কবির কিছু পরিচয় উদ্ধার করি।

রাম সেবক রামভদ্র দ্বিজ ভান
শিরিশ্রীনিবাস নৃপ গুণক নিধান ।।

অথবা,

রামভদ্র ভন ধৈরজ ধনি থন
মচ্ছিন্দর করত উধারে ॥

অথবা,

রামভদ্র ভন হে জগবন্দিনি
দেহ অভয়বল সেবক মানি ॥

অথবা,

পরবেশ দেব শিব জগত উবারা
রামভদ্র ভন শরণ তুহারা ॥

অথবা,

শঙ্করতনয় রামভদ্র দ্বিজ গাবে
হরিহরচরণকমলযুগ ভাবে ।

অথবা,

রামভদ্র দ্বিজনন্দন ভান
ঈশ্বর ভজন জান ॥

অথবা,

রামভদ্র ভন শংকর শরণ
তোহ পভু ত্রিভুবনগতি
পশুপতি ।

অথবা,

মোহনি সাধন তীনি আক নৃত্য করে
শংকরতনয় রামভদ্র দ্বিজবরে ॥

রামভদ্রের পিতার নাম শংকর। তিনি রামসেবক। রামভদ্র ব্রাহ্মণ। রামভদ্র মহাদেব পার্বতীর বন্দনাও করেছেন। লক্ষণীয়, রামভদ্র কখনও দ্বিজ পদটি তাঁর নামের পূর্বে দেন নি। যদি কবির অপর নাম বিরুদ 'হংসমা দীন'[১] হয় তবে এখানেও তিনি 'দীন' বিরুদটি নামের পূর্বে দেন নি। বিরুদ অথবা জাতি পরিচয়জ্ঞাপক পদ ব্যবহারের অভিনবত্বেও 'গোপীচন্দ্র নাটকে'র লেখক যে রামভদ্র তা কতকটা প্রমাণিত হয়। অন্যান্য প্রমাণ তো আছেই।

রামভদ্র আরও দুখানি নাটক লিখেছিলেন—গোপীচন্দ্র নাটক এবং হরিশ্চন্দ্র নৃত্য। হরিশ্চন্দ্র নৃত্যে পাই, 'লিখিতং শ্রীরামভদ্র শর্মণা হরিশ্চন্দ্র নৃত্য'। আরও উল্লেখ আছে, 'শ্রীসিদ্ধি নরসিংহ নৃপতি ঈশ্বরে।' গোপীচন্দ্র নাটকে

নৃপ শিবসিংহসুত হরিহরসিংহ
হরিহরসিংহসুত সিধিনরসিংহ ॥
তার তনয়বর শিরিশ্রীনিবাস
দ্বসর দিবাকর সবকর আস ॥

নেপালের কৃষ্ণমন্দিরের লেখে সিদ্ধিনরসিংহমল্লের বংশলতিকা-লভ্য। রামভদ্রের তথ্যের সঙ্গে এ লেখের পার্থক্য নেই। হরিসিংহদেব>মহেন্দ্রমল্ল>শিবসিংহ> হরিহরসিংহ-লালমতী>সিদ্ধিনরসিংহ।[১]

ডক্টর ডি. আর. রেগমী'র বিবরণ অনুযায়ী শ্রীনিবাসমল্লের রাজ্যকাল ১৬৮১-১৬৮৪। এই সাল ছাপার ভুল কিনা জানি না। তবে শ্রীনিবাসমল্ল যে এর অনেক আগে থেকেই রাজ্যের কর্তৃত্বভার নিয়েছেন শ্রীযুক্ত রেগমীর বিবরণেই তা পাওযা যায়। তিনি সিদ্ধিনরসিংহের রাজ্যকাল উল্লেখ করেছেন ১৬২০-১৬৬১। অতএব শ্রীনিবাসমল্লের রাজ্যকাল ১৬৬১-১৬৮৪ হবে। লক্ষণীয়, এক সময়ে সিদ্ধিনরসিংহ এবং তাঁর পুত্র উভয়ে মিলে যে রাজকার্য চালাতেন তার উল্লেখ কীর্ত্তিপুরের মন্দিরে ৭৬৯ নেপাল সংবৎ-এর লেখে পাওযা যায়।[২] শ্রীনিবাসমল্ল কাঠমাণ্ডুর রাজা প্রতাপমল্লকে বাধা দেবার জন্য বারবার ভাতগাঁও-এর জগৎপ্রকাশের সঙ্গে বন্ধুত্বসূত্রে আবদ্ধ হযেছিলেন। মলয়গন্ধিনী নাটক, ললিত-কুবলয়াশ্ব নাটক সেই সময়ের রচনা।

মুদিত-কুবলয়াশ্ব নাটকের রচয়িতা বংশমণি ওঝা। এঁর গানে বারবার জগজ্জ্যোতির্মল্লের ভনিতা পাওযা যায়। কিন্তু রচয়িতা যে বংশমণি সে সম্বন্ধে সন্দেহ নেই। অধিকাংশ গানের ভনিতায় জগজ্জ্যোতির উল্লেখ,

গাবএ সবস নৃপতি জগজ্জোতি
কী নহি মিলএ জগো হরক পিরিতি ॥

অথবা,

নৃপতি জগজ্জোতি কহ এবম সহাএ
শমনক শাসন তেহি পএ জাযে ॥

জগজ্জ্যোতিও বিদ্যোৎসাহী নৃপতি ছিলেন। জগজ্জ্যোতির্মল্ল কয়েকটি গ্রন্থ রচনা করেছিলেন। তিনি কয়েকটি সঙ্গীতগ্রন্থের সংকলকও। যেমন, তিনি

১। D R. Regmi, Medieval Nepal, p. 281.
২। তদেব p. 274

'গীতপঞ্চাশিকা' সংকলন করেছিলেন। এই সংকলনের গানগুলি 'নানা ভাব-তাল-রস-সমন্বিতা'। 'সঙ্গীতসারার্ণব' নামে আর একটি সংকলনও তিনি করেছিলেন। এতে আছে 'সঙ্গীত তাল-লয়-নৃত্য-মৃদঙ্গ বাদ্যাদি শিক্ষাকৌশল প্রদর্শন'। আরও দুটি গ্রন্থের নাম তাঁর নামে পাওয়া যায়। 'সঙ্গীতচন্দ্র' এবং 'সঙ্গীতসারসংগ্রহ'। তিনি 'দশাবতার নৃত্য' ( ৭৪৫ নে. সং ) রচনা করেন। কামসূত্রের একটি টীকাও তিনি প্রণয়ন কবেন। তাঁর নামে 'কুঞ্জবিহারী নাটক' ও 'হরগৌরী বিবাহ' নাটক পাওয়া যায়। 'গীত দিগম্বর' 'মুদিত মদালসা' গ্রন্থ দুটিও জগজ্জ্যোতির বলে কেউ কেউ অনুমান করেছেন। মুদিত-কুবলয়াশ্ব নাটক তাঁবই রচনা বলে একসময়ে অনুমিত হয়েছিল।[১]

এখন আমবা নিঃসন্দেহে বলতে পারি মুদিত-কুবলযাশ্ব নাটক এবং গীত-দিগম্বর (১৬৫৫) বংশমণির লেখা। কুঞ্জবিহারী নাটক এব° হরগৌবী বিবাহ নাটকও ব°শমণির হওয়া সম্ভব, যদিও ঐ দুটি নাটকে-ই জগজ্জ্যোতির নাম পাওযা যায়। বংশমণি কাঠমাণ্ডুর রাজা প্রতাপমল্লের তুলাপুরুষ দান উপলক্ষে 'গীতদিগম্বর' লিখেছিলেন 'প্রতাপমল্ল প্রভু কল্পিতায়া / জগত্রপেশ্মিন্নতুযা তুলাযাঃ'। হরপ্রসাদ শাস্ত্রী তাঁব 'ক্যাটালগে' গীতদিগম্বরে প্রাপ্ত বংশমণির যে পরিচয় উদ্ধার করেছেন তা এই, 'অস্তি কিল ভরদ্বাজ কুল জন্মনা জনক জন-পদীযেন রামচন্দ্রশর্মণঃ পুত্রেন ব°শমণি কবিনোপনিবদ্ধ° গীতদিগম্বরম্ নাম রূপকমিতি'। বংশমণিব অভিজন বিল্পপঞ্চগ্রাম। এঁর মায়ের নাম জয়মতী। মুদিত-কুবলয়াশ্ব নাটকে নটী-সূত্রধারেব উক্তি থেকে বংশমণিব বিস্তৃত পবিচয় পাই। প্রথমে জগজ্জ্যোাতব 'কাব্যগান্ধর্বকলানীতিশাস্ত্র' নিপুণতার উল্লেখ কবে বংশমণি নিজ পরিচয় দিচ্ছেন, 'মৈথিল ভবদ্বাজ গোত্র কবিপণ্ডিত শ্রীবাম চন্দ্রশর্মপুত্র শ্রীবংশমণি'। বংশমণি নিজেকে পণ্ডিত বলে উল্লেখ করেছেন। জগজ্জ্যোতির টীকা রচনা ব°শমণিব সহযোগিতায় সম্ভব হয়েছিল। এ বিষয়ে পবোক্ষ প্রমাণ আছে। 'কবিপণ্ডিত' বলার সার্থকতা এখানে। 'গীতপঞ্চাশিকা'র ব্রজবুলি ( মোট ৫২টি ) গানগুলি গীতদিগম্বর এবং

১। এই বিবরণ .বগুলেব A History of Nepal and Surrounding Kingdoms', হরপ্রসাদ শাস্ত্রীর Catalogue of Palm-leaf and Selected Paper Manuscripts belonging to Darbar Library এব Journal of the Bihar and Orissa Research Society অবলম্বন সংগৃহীত।

মুদিত-কুবলায়শ্ব থেকে নেওয়া। ইনি যে ওঝা পদবী ব্যবহার করতেন তাও মুদিত-কুবলয়াশ্ব নাটকে উল্লিখিত, 'মৈথিল ভারদ্বাজ গোত্র কবি পণ্ডিত শ্রীরামচন্দ্রশর্ম পুত্র শ্রীবংশমণি ওঝাএ্রে কএল'। নাটকটি যে জগজ্জ্যোতির্মল্লের নির্দেশে রচিত তার উল্লেখ পাই এই গানে,

নৃপ জগজ্জ্যোতিমল্লে কএল নিদেশে
নাচব সুপহু আজ করিঅ সুবেশে ॥

বংশমণি'ব ভনিতা এইরকম [১]

সুকবি বংশমণি পুরগুণ গাউ
নপজগজ্জ্যোতিমল্ল হোথু চিরাউ ॥

অথবা,

ভনই বংশমণি ফণিপতি জান
নৃপ জগজ্জোতিক সবিধি বখান ॥

পুষ্পিকা শ্লোকে নাটকটির বচয়িতা জগজ্জ্যোতির্মল্ল বলে উল্লিখিত। 'ইতি শ্রীজয়জগজ্জ্যোতির্মল্লবিবচিতং মুদিত-কুবলয়াশ্বং নাটকং সমাপ্তং'। এটি পোষ্টার প্রতি নাট্যকারের কৃতজ্ঞতাজ্ঞাপন।

মুদিত-কুবলয়াশ্ব নাটক লেখাব উপলক্ষ্য এই, 'আজ হমবা ভগবতীক মহোৎসব থী, তথী দেবযাত্রা প্রসঙ্গে নানা দিগন্ত সঞো অনেক সজ্জন আএল অচ্ছ, সরস নৃত্য এহাএও সবে অনুবক্ত করু।' ভগবতীব মহোৎসবে এই নাটক অভিনীত হয়।

মুদিত-কুবলযাশ্ব নাটকের বচনাকাল জানাব অসুবিধে নেই। পুথিব পুষ্পিকায় পাই

খশব হবমুখেন্দু ১৫৫০ ব্যাপ্তিতে শাকবসে
স্মবতিথি বুধমৈত্রেধেজ্জুনে জ্যৈষ্ঠ পক্ষে
ধ্রুবব কৃতসঙ্গেঃ শ্রীজগজ্জ্যোতিবীশে-
মুদিত কুবলযাশ্বং নাটকং [হি] সমাপ্তং

খ—০, শর=৫, হরমুখ=৫, ইন্দু—১। অর্থাৎ ১৫৫০ শকাব্দে (১৬২৮ খ্রীস্টাব্দে)

১। 'গীত দিগম্বরে' বংশমণির ভনিতা,
সুকবি বংশমণি এ সুব গাবে,
সেবি দেব হব কী নহি পাব ॥...

এই নাটক রচিত হয়। জগজ্জ্যোতির রাজ্যকাল ১৬১৭-১৬৩৩। জগজ্জ্যোতি ভক্ত-পাটনের নৃপতি। ভক্ত-পাটন অর্থে ভাতগাঁও।

বংশমণি একটি গানে নাটকের নামকরণের তাৎপর্য বুঝিয়েছেন

মুদিত পরে পিশাচহি গাবে
হবেথ বেতালগল গল ডম্ব বজাবে ॥

অথবা ঐ গানেই

পুবল মনোবথ আজ মোর জত
চবহ জাএব নিজ রাজ মুদিত হ৭ ॥

'মুদিত' অর্থাৎ আনন্দিত। ঋতধ্বজ মদালসার মিলন পুনর্মিলনের আনন্দ-সংবাদ এই নাটকে লভ্য।

জগজ্জ্যোতির ভনিতায় শিব-অনুগ্রহ, চণ্ডীর কৃপা, হরিহরের আশীর্বাদ, পশুপতির করুণা প্রার্থনা করা হয়েছে।

ললিত-কুবলয়াশ্ব নাটকে শ্রীনিবাসের ভনিতায় মচ্ছিন্দরনাথ, লোকনাথ, চণ্ডী-ভবানীর কৃপা প্রার্থনা করা হয়েছে। নাটকটি লেখাই হয়েছিল শ্রীলোকনাথের প্রীতির জন্যে। শ্রীনিবাসমল্ল মৎস্যেন্দ্রনাথের মন্দির ইত্যাদি নির্মাণ করে দিয়েছিলেন—সে তথ্য নানা লেখে এবং অন্য সূত্রে পাওয়া যায়।

ললিত-কুবলযাশ্ব নাটকের একটি গান 'ঘর নহি সংবর পহিরি বঘংবর' বংশমণিব 'হরগৌরী বিবাহ' এবং মুদিত-কুবলাশ্ব নাটকেও পাওয়া যায়। এতে বোঝা যায় দেববন্দনা এবং অন্য কিছু গীতিও নাট্যকারবৃন্দ সেকালে প্রচলিত সঙ্গীতগ্রন্থ থেকে নিজেদের নাটকে ব্যবহার করতেন। নেপালে প্রচলিত চলিত শ্লোকের ব্যবহার নাট্যকারবৃন্দ যথেচ্ছ করেছেন।

এ দুটি পুথিই প্রম্পটারের। অনুমান করি আরও সংলাপ অভিনয় কালে প্রস্তুত হত। ললিত-কুবলয়াশ্ব নাটকের নাট্যনিদেশ 'নেওয়ারী'তে আর মুদিত-কুবলয়াশ্ব নাটকের নাট্যনির্দেশ অধিকাংশ সংস্কৃতে। মুদিত-কুবলয়াশ্ব নাটকে সংস্কৃতের প্রভাব গুরুতর। বংশমণি নাট্য উৎপত্তির যে বিবরণ দিয়েছেন তা ভরতের নাট্যশাস্ত্র অনুযায়ী।

ভগবতী শিবিজল অবশেষ বুঝি।
তহ্নি পাএ বিধি লএ ভবতকে দেল।
তহ্নি পুনু শিব সগ প্রকটিত কএল ॥

প্রথমহি নাদ ব্রহ্ম শিব এক জান।
তণ্ডুমুখে ভরতকে তন্ত্রি দেল জ্ঞান ।
নাট্য পুন্নু সিখাউলি উষা পারবতী
তে পুনু সিখাউলি সবে দ্বারকা জুবতী।
তে পুনু পঢাউলি সবে সোরঠ নাগরী
ভরত উসাহি মিলি পুহবি সগরী ॥

নন্দিকেশ্বরের 'অভিনয়দর্পণে' পাই

নাট্যবেদং দদৌ পূর্বং ভরতায় চতুর্মুখঃ
ততশ্চ ভরতঃ সার্ধং গন্ধর্বাপ্সরসাং গণৈঃ
নাট্যং নৃত্তং তথা নৃত্যমগ্রে শম্ভোঃ প্রযুক্তবান্ ।
প্রযোগমুদ্ধতং স্মৃত্বা স্বপ্রযুক্তং ততো হরঃ।
তণ্ডুনা স্বগণাগ্রণ্যা ভরতায় ন্যদীদিশৎ ।
লাস্যমস্যাগ্রতঃ প্রীত্যা পার্বত্যা সমদীদিশৎ।
বুদ্ধ্বাথ তণ্ডবং তাণ্ডোর্মর্ত্যেভ্যো মুনয়োঽবদন্ ।
পার্বতী ত্বনুশাস্তি স্ম লাস্যং বাণাত্মজামুষাম্।
তথা দ্বারবতীগোপ্যস্তাভিঃ সৌরাষ্ট্রযোষিত ।
তাভিস্তু শিক্ষিতা নার্যো নানাজনপদাস্পদাঃ
এবং পরম্পরাপ্রাপ্তমেতল্লোকে প্রতিষ্ঠিতম্ ।

এই শ্লোকের প্রায় অনুবাদ হল বংশমণির নাট্য উৎপত্তি বিবরণ।
প্রাকৃত ভাষায় কুবলয়াশ্ব ঘটনা নিয়ে একটি নাটক লেখা হয়েছিল।

## ১। রাগ-রাগিণী এবং তাল

ললিত-কুবলয়াশ্ব শিবমহিমা সঙ্গীত নাটকে এই রাগ-তালগুলি পাচ্ছি। মালব, ধরংজতি, নাট, এক, বিভাস, ল্ ( ? ). রাজবিজয়, জতি ; সারংগ, এ, নাট, পরিমাণ ; কন্দল, ধরংজতি, ভাঠি, জতি, রাজবিজয়, ত্রিমান, মালশির, ত্রিমাণ ; কেদারা, চোক ; ধনাশ্রী, এক, কৌশিক, এক ; গুঞ্জলি, এক ; গৌরী, প্র, আসাবরি, প্র ; আসাবরি, জ, মারবা, গণুল ( ? ) ; মনমারে ধাত ( ? ), প্র, ভথ্যারি ( ভাটিযালি ), দ্ব, গুংজলি (গুঞ্জরি)), এ ; কামোর (কামোদ), এক, স্যাম (শ্যাম), এক, শ্রী, গণুল ( ? ) ; পরিমাণ, রাজবিজয় [ এর আগেরটি তাল পরেরটি রাগনাম ] ; বরারি ; রামকেরি,

ধর' এ ( ধরংজতি, এক ? ), মারবা, এক; সুহৈ, গণুল, শৌরী, প্র, মংগল, জতি, জয়তশ্রী, জতি, ব্যাভাগরা, এ, ভাঠি মল্লাল, প্র, গুঞ্জর, ধনাশ্রী, প্র, কেদাবা, প্র. দেশায ( দেশাখ ); শ্রী, এক; বডারি, এক, শ্রী, দ্বমান; পহডিয়া, জতি. রাজবিজয়, এ, সারংগী, এ; আসাবরি, গণুল, সারংগী, চোক, মথতি, এক, ভৈরবি, গণুল, ভাঠি মল্লাল, পরিমাণ, আসাবরি, ঢপ. ধনাশিবি, এক; গৌরী, জতি, গোডগিরি. অস্তায়া; মারশিরি ( মালশ্রী ? ), জতি; কোরাব, দ্বমান, ভাঠি, এক, ধনাশ্রী, চউমান, ববাড়ি, ধব'জতি, মাববা, প্র, বিভাস, এক, মারু ধনাশ্রী, প্র, কোরাব. এ, মংগল, এক, কামোর, গন্ত ( ? ). কামোরা, প্র. রাজবিজয়, চোক, কেদাবা, জতি, শ্রীগৌবী, প্র, ভথ্যারি, এ। প্রত্যেক গানে পর পব এই রাগ-রাগিণী ও তাল লেখা আছে।

মুদিত-কুবলয়াশ্ব নাটকে নিম্নলিখিত বাগ-বাগিণী ও তালেব নাম পাই।

রাজবিজয, একতাল, কোবাব. জতি, কোরাব প্র. ধনাশ্রী, একতাল, আসাবরী, খর্জ্জরী, ববালি, পবিমাণ. রাজবিজয, চোক. গোডগিরি, একতাল; কৌশিক, একতাল. ধনাশি, প্র, পহডিযা, ঠকতাল; আসাবরী, লাগু. বসন্ত, প্র, সোরথী. চোক, মালব, চোক, গান্ধাব, পরতাল. কেদাবা, প্র; কেদাবা, খর্জ, ভূপালী, প্র, মালব, খর্জ. ভূপাল, একতাল. ববাড়ি, প্র ( 'নৃপ জগজোতি ভন বরাড়ি বিবাজে। লহুগুরু লহুগুরু পবতাল বাজে' ॥ ), সিংতুবা, একতাল, 'কোরাব, খর্জতি তালেন প্রবিশতঃ', প ( পহডিয়া ? ) চো, নাট, একতাল, সাবঙ্গী, প্র, গৌরী, একতাল; সারঙ্গ, পরতাল; বেলবেরী. পরতাল, আসাবরি, চোক. মালব, অষ্টাবা. কেদারা, এ. 'বিভাসরাগে পরতালেন পাতালং প্রবিশতি', পহডিযা, একতাল, 'বিভাসরাগে একতালেন তুম্বুরু প্রবিশতি', সারঙ্গ, খ, এ, প্র, প ( এর যে কোন একটি তালে গেয় ? অথবা এই চারটি তালই ব্যবহার করতে হবে ? গানটি ২০ ছত্রের। আকাবে বড )। ভৈরব, প্র. আসাবরী, জতি, ভূপালী. প্র; 'সোহৈ রাগৈক তালেন তালকেতুপ্রবিশতি', সোহৈ, প্র, ধনাশ্রী, ঠক. মারব ( মালব ), একতাল, কল্যোল ( কল্লোল ), চো, '…ভীরাগ পরতালেন', কাফী, প্র, গুও, প্র, রাজবিজয়, চো. ধনাশ্রী, ক, প, খ, প্র, মালব, চো, গৌবী, কহরা. কামোদ, একতাল, কেদারা, প্র.

এ ; গোড়া মালব, প্র ; 'মালব রাগ খর্জতি তালেন যমুনাতটে তালকেতুপ্র-বিশতি:' ললিত, এ ; মেঘমল্লার, প্র ; কামোদ, চো ; সারঙ্গী, বাধা জতি ; মরথী, এক ; কোরাব , পরতাল ; 'তুরী রাগ চোক তালে নামাশ্রমং প্রবিশতি'; নাট, পরি ( ? ) ; 'বরারিরাগেণ রূপকতালেন প্রবিশতি' ; মরথী, জ ( জতি ) ; 'তন্ত্রাগেণ একতালী'—এরকম আরও পাওয়া গেছে ; অর্থাৎ পূর্বের গীতের যে রাগ সেই রাগই উদ্দিষ্ট ; কৌশি (কৌশিক), একতাল ; মল্লার, রূপ ( রূপক ) 'রাগ মল্লার জতি তাল রূপক গতি' (কোনো কোনো গানের শেষ চরণে রাগ তাল ইত্যাদির উল্লেখ রয়েছে )। কোরাব, পরতাল , সিন্দুরা, প্র, এ , গুঞ্জরি, খর্জ ; ধনাশ্রী, চোক ; 'কেদারা রাগ চোক তালাভ্যাং প্রবিশতঃ' , আসাবরি, প্র ; কেদার মালব, চোক ; 'গুন্নরাগেণ পরতারেণ প্রবিশতঃ' , শ্রী, চোক , 'কাফী, লঘু শেখল তারে' ; বসন্ত, খর্জ ; 'নাট রাগ লঘু গুরু গাব পরতালে', 'তন্দ্রাগেণ একতালেন নচারী', কাফি, এ , 'গৌড় মালব পরতালেন প্রবিশতঃ', কানরা, ল ( ? ) . গোড়া মালব, প্র ; কানরা, প্র ; 'টোড়ী রাগেণ একতালেন' , 'রামকরী রাগেণ পরতালেন' . পহড়িয়া, চোক . কেদারা, প্র ; 'দেশাখ রাগেণৈক তালেন' , দেশাষ ( দেশাখ ), এ ; 'গৌরীরাগেণ চোক তালেন', আসাবরি, এক , কোচগিরি, প, এ, প ; সারংগী, কহ ( কহরবা ? ) , নাট, খর্জ . কোরাব, এ ; বেলাবরী ( বেলাবল ), পরি . জয়ত শ্রী, চোক , 'কোরাব রাগে পরিতালেন' . কোরাব, খ, এ ; কেদারা, খর্জ ; পঞ্চম, সুমরি।

দুটি নাটকেরই গানে বিচিত্র ছন্দের ব্যবহার লক্ষ্য করা যায়। প্রাকৃত-পৈঙ্গলের ছন্দের সঙ্গে নাট্যকারদের পরিচয় ছিল। অনেক ছন্দ পিঙ্গল বর্ণিত ছন্দের কথা স্মরণ করিয়ে দেয়। কিছু গানের নামকরণ থেকে বুঝতে পারি যে বিশেষ বিশেষ ঘটনা অথবা পরিবেশ অনুযায়ী গান প্রস্তুত করা হত। এসব গীতনাম উল্লেখ করছি।

১। নচারি
২। সভাগীতং
৩। স্তুতিগীত
৪। যজ্ঞগীতং
৫। শূকরকুবলয়াশ্ব উত্তর-প্রত্যুত্তর গীতং
৬। গণহীন গীত ( ? )
৭। বিবাহ গীত

| | | | |
|---|---|---|---|
| ৮। | ভয়ানকরস গীতং | ১৬। | বৈরাগ্য গীতং |
| ৯। | রৌদ্ররস গীতং | ১৭। | করুণরস নচারী গীতং |
| ১০। | বীভৎসরস গীত | ১৮। | সরস্বতী ঝাপা |
| ১১। | চৌমান গীতং | ১৯। | রাজোৎসাহ গীতং |
| ১২। | বিরহ গীত | ২০। | শৃঙ্গাররস গীতং |
| ১৩। | লগনী গীতং[১] | ২১। | হাস্যরস গীতং |
| ১৪। | কোবর গীতং | ২২। | শান্তিরস গীতং |
| ১৫। | মায়ারচনা গীতং | ২৩। | আরাত্রিক গীতং |

নাটকে উল্লিখিত গানের আলোচনা পরে করছি

## ৩। ক্ষিতিবংশাবলী

দুটি পুথিতেই নেপালমণ্ডলের রাজবংশাবলীর কিছু পরিচয় পাওয়া যায়। তার মধ্যে মুদিত-কুবলয়াশ্ব নাটকে উল্লিখিত রাজবংশাবলীর ঐতিহাসিক গুরুত্ব সমধিক। এক সময়ে বংশমণির বিবরণ ঐতিহাসিকদের কাছে অত্যন্ত মূল্যবান্ ছিল। বংশমণির বিবরণের উপর নির্ভর করে কেউ কেউ নেপালের ইতিহাস বচনায় নূতন আলোকপাতও করেছিলেন।[২] কিন্তু সম্প্রতি নূতন তথ্যের আলোকে বংশমণির বিবরণকে ঐতিহাসিকবৃন্দ ততটা গুরুত্ব দিতে চান না। আমাদের মনে হয়, নূতন তথ্য আবিষ্কার হলেও মুদিত-কুবলয়াশ্বের বংশাবলীর ঐতিহাসিক মূল্য কোনো দিক থেকেই ন্যূন নয়। কেননা, ঐতিহাসিকবৃন্দ এখন পর্যন্ত সংশয়মুক্ত নন। তাঁরাও কিছু কিছু অনুমাননির্ভর মন্তব্য করেছেন।

বংশমণির প্রদত্ত ক্ষিতিবংশাবলীর পরিচয় দিচ্ছি। বংশমণি অযোধ্যা, কর্ণাট এবং সিমরাওন গড রাজ্যের কথা বলেলন। তারপর তিনি প্রথম নৃপতি নান্যদেবের নাম করেছেন। এই নান্যদেবের সাতপুরুষ হল, বংশ-চূডামণি নান্যদেব>কুলপ্রদীপ শ্রীগাঙ্গদেব>মহোদার শ্রীনরসিংহদেব>প্রভাকর

১. শ্রীকৃষ্ণকীর্তনে এই গীত প্রচুর।
২. সিলভ্যাঁ লেভি, Le Népal

শ্রীরামসিংহদেব>জননয়নরঞ্জন শ্রীভাবসিংহদেব>দারিদ্র্যভঞ্জন শ্রীকর্মসিংহদেব> বংশশিরোমণি শ্রীহরসিংহদেব। বংশমণি এঁদের প্রত্যেককেই এক একজনের পুত্র বলে উল্লেখ করেছেন। বলা বাহুল্য, কুলপ্রদীপ, মহোদার ইত্যাদি শব্দ রাজাদের গৌরববাচক পদ। এই সাত জন নৃপতিই 'গড় রাজ্য কএল'। অর্থাৎ নেপালের সঙ্গে এঁদের প্রত্যক্ষ যোগ কি ছিল বংশমণি সেকথা কিছু বললেন না। এঁরা 'সিমরাওন গড়-'এর রাজা ছিলেন। এর পর যবনদের দ্বারা আক্রান্ত (?) হয়ে হরিসিংহদেব দুর্গম গিরিদুর্গদেশে প্রবেশ করলেন। এইভাবে হরিসিংহদেব নেপালরাজ্য প্রাপ্ত হলেন। তারপর বংশমণি হরিসিংহদেবের পুত্র, পৌত্র ইত্যাদির পর পর বিবরণ দিয়েছেন। হরিসিংহদেব>কুলপাবন শ্রীবল্লার সিংহদেব>বৈরিমানগঞ্জন শ্রীদেবমল্লদেব> প্রতাপোজ্জ্বল শ্রীনগমল্লদেব>রাজরাজেশ্বর শ্রীঅশোকমল্লদেব>প্রতাপাদিত্য শ্রীজয়স্থিতিমল্লদেব>জগদ্বিখ্যাত শ্রীযক্ষমল্লদেব>সার্বভৌম শ্রীরায়মল্লদেব> ভূপকেশরী শ্রীভুবনমল্লদেব>কল্পদ্রুম প্রাণমল্লদেব>কন্দর্পদর্পহরণ শ্রীবিশ্বমল্লদেব> মর্যাদাসাগর শ্রীত্রৈলোক্যমল্লদেব > রাজমুকুটমণি, নীতিনিপুণ তাতাধিক শ্রীজগজ্জ্যোতির্মল্লদেব। কুলপাবন, বৈরিমানগঞ্জন ইত্যাদি শব্দ রাজার গৌরববাচক শব্দ। জগজ্জ্যোতিকে সর্বশ্রেষ্ঠ (তাতাধিক) নৃপতি বলা হয়েছে। কারণ, জগজ্জ্যোতির পিতা ত্রৈলোক্যমল্লদেবের দুই মন্ত্রী খুবই ক্ষমতাশালী ছিলেন। তাঁরা রাজ্যশাসনের ছলে জগজ্জ্যোতিকে নানাভাবে কষ্ট দিয়েছিলেন। রাজ্যে রাজাকে উৎখাত করবার জন্য এই দুই মন্ত্রী বোধ হয় ষড়যন্ত্রও করেছিলেন। জগজ্জ্যোতি ইষ্টদেবতা প্রসাদে ও আপনার বুদ্ধিবলে দুষ্ট মন্ত্রীকে তাড়িয়ে দিয়ে রাজ্য পুনরুদ্ধার করলেন।

বংশমণির উপর্যুক্ত বিবরণ থেকে হরিসিংহদেব অথবা হরসিংহদেব যে নেপালরাজ্য করায়ত্ত করেছিলেন তা জানতে পারি। কিন্তু এ বিষয়ে ঐতিহাসিকবৃন্দ একমত নন। প্রতাপমল্লের (১৬৪১-১৬৭৪) অনুশাসনের সঙ্গে বংশমণির রাজবংশ তালিকার কিছু মিল আছে। সে তালিকা এই রকম, নান্যদেব > তাঁর পুত্র গাঙ্গদেব > তাঁর পুত্র নৃসিংহ > তাঁর পুত্র রামসিংহ >তাঁর পুত্র শক্তিসিংহ>তাঁর পুত্র ভূপালসিংহ>তাঁর পুত্র হরিসিংহদেব। নৃসিংহ এবং নরসিংহ একই ব্যক্তি হতে পারেন। প্রতাপমল্লের

অনুশাসনের পঞ্চম ও ষষ্ঠ নৃপতি বংশমণির তালিকায় সঙ্গে মেলে না। ভাবসিংহ এবং কর্মসিংহকে বংশমণি যথাক্রমে জননয়নরঞ্জন ও দারিদ্র্যভঞ্জন বলেছেন। এই দুই নৃপতি যে খ্যাতিমান ছিলেন এই বিশেষণ প্রয়োগ থেকে তা বোঝা যায়। অপর দিকে শক্তিসিংহ ও ভূপালসিংহের মধ্যে ভূপালের নামে কিছু গীত পাওয়া গেছে।

বিভিন্ন সূত্র থেকে নান্যদেব এবং তাঁর অধস্তন পুরুষদের যে বিবরণ পেয়েছি তা উদ্ধার করছি

| | পদ্মগিরি | D. Wright | Luciano Petech | বংশমণি ওঝা |
|---|---|---|---|---|
| ১ | নান্যদেব | নান্যদেব (৫১ বৎসর রাজত্বকাল) | নান্যদেব (১০৯৭ খ্রীঃ-১১৪৫ খ্রীঃ | নান্যদেব |
| ২ | গঙ্গদেব | গঙ্গদেব | গঙ্গদেব (১১৪৫ খ্রীঃ-১১৭৫ খ্রীঃ) | গাঙ্গদেব |
| ৩ | শক্তিদেব | নরসিংহদেব (৩১ বৎসর রাজত্বকাল) | নরসিংহদেব (১১৭৫ খ্রীঃ-১২০২ খ্রীঃ) | নরসিংহদেব |
| ৪ | রামসিংহদেব | শক্তিদেব (৩৯ বৎসর রাজত্বকাল) | রামসিংহ (১২০২ খ্রীঃ-১২৪৫ খ্রীঃ) | রামসিংহদেব |
| ৫ | | রামসিংহদেব (৫৮ বৎসর রাজত্বকাল) | শক্তিদেব[১] | ভাবসিংহদেব |
| ৬ | | হরিদেব | | কর্মসিংহদেব |
| ৭ | | | | হরসিংহদেব |

বলা বাহুল্য, উপর্যুক্ত বিবরণে বংশমণি ব্যতীত ভাবসিংহ এবং কর্মসিংহের উল্লেখ কেউ-ই করেন নি। কেবল Kirkpatrick-এর গ্রন্থে এই দুই নৃপতির

১. নান্যদেব থেকে শক্তিদেব পর্যন্ত রাজবংশের বিস্তৃত তথ্যের জন্য দ্রষ্টব্য, L. Petech, Mediaeval Nepal, Appendix I, pp. 191-196

নাম পাই। Kirkpatrick-এর তালিকা এই রকম, Nan Deo>Kanuck Deo > Nersingh Deo > Bhad Singh Deo > Kurm Singh Deo>Hurr Singh Deo. D. R. Regmi বংশমণির মুদিত-কুবলয়াশ্ব নাটকের কথা বললেও তিনি পাদটীকায় বলেছেন যে দরবার লাইব্রেরিতে রক্ষিত মুদিত-কুবলয়াশ্ব নাটকে উপর্যুক্ত ক্ষিতিবংশাবলী তিনি দেখতে পান নি। বিষয়টি ভাববার মত। তবে দরবার লাইব্রেরিতে যে মুদিত-কুবলয়াশ্ব নাটকের একটি পাণ্ডুলিপি আছে রেগমির বিবরণে তা জানা গেল। যাই হোক, বংশমণির ভাবসিংহ এবং কর্মসিংহ যে বৃন্তহীন নয় তা Kirkpatrick-এর গ্রন্থের সাক্ষ্যে জানা গেল। বংশমণি নান্যদেবের সিমরাওন গড়ের নৃপতিরূপে প্রতিষ্ঠিত হবার সাল উল্লেখ করেছেন, 'সিত মুনি তিথি বায়ু ভার্গিযোগে নভসি নবেন্দু খচন্দ্রযুক্ত শাকো অকুরুত সিমরওন বাস্ত সিংহদয়ম … প্য মহীপ নান্যদেবঃ ॥'[১] Luciano Petech নান্যদেবের সিমরাওন গড়ের প্রাপ্তির কাল দিয়েছেন ১০৯৭ খ্রীস্টাব্দ। বংশমণিও তাই উল্লেখ করেছেন। Luciano Petech নান্যদেবের পরবর্তী কয়েকজন নৃপতিরও সাল তারিখ দিয়েছেন। অন্যান্য বিবরণীতেও সাল তারিখের কিছু উল্লেখ আছে। বংশমণি পরবর্তী নৃপতিদের রাজ্যপ্রাপ্তিকাল সম্বন্ধে নীরব।

এবারে হরিসিংহদেবের নেপালরাজ্য অভিযান কাহিনী সম্বন্ধে কিছু আলোচনা করি। বংশমণি বলেছেন, 'ত্যক্তাভিরামপপি পত্তনমাত্মনীনং নেপাল রাজ্যমরোদ্রসিংহদেবঃ ॥ বাণাব্ধিমাসান্বিত ১২৬৪ ( ? ) শাকবর্ষে, পৌষে নবম্যাং রবিসূনু বারে। পক্ষে বলক্ষে গিরিদুর্গদেশং ভেজে নৃপ শ্রীহরসিংহ-দেবঃ ॥ এহি সম্মত শ্রীহরসিংহদেব নেপাল রাজ্য সংপ্রাপ্ত ভেলাহ,… ।' ইণ্ডিয়া অফিস পুথির ( ৭৭২৫ ) ক্যাটালগের দ্বিতীয় খণ্ডের দ্বিতীয় ভাগে আছে,

বাণা(?)ব্ধিযুগ্মশশিসম্মিত শাকবর্ষে পৌষস্য শুক্লনবমী রবিসূনুবারে।

ত্যক্ত্বা স্বপট্টনপুরং হরিসিংহদেবো দুর্দৈবদেশিত পথাথগিরিং বিবেশ ॥[২]

১. নব = ৯, ইন্দু = ১, খ = ০, চন্দ্র = ১ = ৯১০১ = ১০১৯ শকাব্দ = ১০৯৭ খ্রীষ্টাব্দ।

২. শ্রীসুকুমার সেন, বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, প্রথম খণ্ড, অপরার্ধ, ৮৫ পৃষ্ঠা। বাণা ( বাণ ) = ৫, অব্ধি = ৪, যুগ্ম = ২, শশি = ১ = ১২৪৫ শক। অর্থাৎ ১৩২৩ খ্রীষ্টাব্দ কিন্তু L. Petech দেখিয়েছেন, তিথি বারের সঙ্গে এই তারিখের মিল নেই। L. Petech, Mediaeval History of Nepal, Appendix I, p. 191

মুদিত-কুবলয়াশ্বের পাঠের সঙ্গে ইণ্ডিয়া অফিস পুথির পাঠে কিছু অসঙ্গতি থাকলেও মোটামুটি হরিসিংহদেবের নেপালরাজ্য প্রাপ্তির বিবরণ এক। বংশমণির বাণাব্ধি (৫৪) পাঠ ঠিকই আছে। কিন্তু শকাব্দের প্রথম দুটি অঙ্কের উল্লেখ পুথিতে নেই। '১২৬৪ শাকবর্ষ' কিঞ্চিৎ সমস্যা জাগায়। পুথিতে অবশ্য ৬ সংখ্যাটি এমন ভাবে লেখা হয়েছে যে এটি ৫ ও হওয়া সম্ভব। যদি ৫-ও হয়, তাহলেও ১৩২৩ খ্রীস্টাব্দ পাওয়া যাবে না। বংশমণির ১২৬৪ অথবা ১২৫৪ শকাব্দ ১৩৪২ অথবা ১৩৩২ খ্রীস্টাব্দ। নূতন তথ্যের অভাবে বংশমণির এই সাল তারিখ আপাতত ভুল বলেই সাব্যস্ত করতে হবে। এই হরিসিংহদেব ঘিয়াস্-উদ্দীন-তুঘলকের কাছে পরাজিত হয়ে নেপালে আশ্রয় নেন। অন্য মতে তিনিই নেপালে মিথিলার রাজবংশের প্রতিষ্ঠাতা।

বংশমণি হরিসিংহদেব থেকে মল্লরাজাদের যে বংশলতিকা দিয়েছেন সে সম্বন্ধে সেকালের ও একালের ঐতিহাসিকগণ সংশয় প্রকাশ করেছেন। পদ্মগিরির মতে হরিসিংহদেবের পুত্রের নাম শ্যামসিংহদেব, Wright-এর মতে মতিসিংহদেব। মতিসিংহের ছেলে শক্তিসিংহদেব এবং শক্তিসিংহদেবের ছেলে শ্যামসিংহদেব। বলা বাহুল্য, বংশমণির বর্ণনায় পাই হরিসিংহদেবের ছেলে বল্লালসিংহদেব।

Luciano Petech-এর সিদ্ধান্ত এই রকম—মল্লরাজাদের তিন শাখা। প্রথম শাখা অরিমল্ল থেকে। জয়ারিমল্লের সঙ্গে এই রাজবংশ নিশ্চিহ্ন হয়। দ্বিতীয় শাখার স্থাপয়িতা জয়ভীমদেব এবং জয়ার্জুনদেবের সঙ্গে এই বংশ লুপ্ত হয়। Petech অবশ্য দ্বিতীয় শাখাটিকে মল্লবংশ বলতে দ্বিধা করেছেন। যাই হোক, তৃতীয় শাখার সূচনা জয়স্থিতিমল্ল থেকে। এঁরই বংশধরেরা ১৭৬৮ খ্রীস্টাব্দ পর্যন্ত নেপালরাজ্য শাসন করেন। এবারে রাজবংশের তালিকা উদ্ধার করি[১]

| পদ্মগিরি | D. Wright | Luciano Petech | বংশমণি ওঝা |
|---|---|---|---|
| ১ অরিমল্ল | ১ অরিদেব | ১ অরিমল্ল (১১৫৪-১২১৭,[২] | ১ বল্লারসিংহদেব |

১. Bikramjit Hasarat, History of Nepal, 'Prolegomena', পৃ. XXXIX Kirkpatrick. An account of the kingdom of Nepal গ্রন্থে পাই, হরসিংহদেব > বল্লাল সিং > দেওমল্ল > নরমল্ল > অশোকমল্ল > জেস্থিতিমল্ল। এই তালিকায় বংশমণির বল্লাল-সিংহদেব, দেবসিংহদেব, নাগমল্ল, অশোকমল্লের সন্ধান পাওয়া গেল। Kirkpatric কি বংশমণির লেখার সঙ্গে পরিচিত ছিলেন ?

২. প্রথমটি জন্ম, দ্বিতীয়টি মৃত্যু সাল।

| পদ্মগিরি | D. Wright | Luciano Petech | বংশমণি ওঝা |
|---|---|---|---|
| ২ অভয়মল্ল | ২ অভয়মল্ল | ২ অভয়মল্ল (১১৮৩-১২৫৫) | ২ দেবসিংহদেব |
| ৩ জয়দেবমল্ল | ৩ জয়দেবমল্ল | ৩ জয়দেব (১২০৪-১২৫৮) | ৩ নাগমল্লদেব |
| ৪ আনন্দমল্ল | ৪ আনন্দমল্ল | ৪ জয়ভীমদেব (মৃত্যু ১২৭১ ?) | ৪ অশোকমল্লদেব |
| ৫ জয়ভদ্রমল্ল | ৫ জয়ভদ্রমল্ল | ৫ জয়সীহমল্ল (১২২৯-১২৮৮) | ৫ জয়স্থিতিমল্লদেব |
| ৬ নাগমল্ল | ৬ জয়জগৎমল্ল | ৬ অনন্তমল্ল (১২৪৬-১৩০১ ?) | ৬ যক্ষমল্লদেব |
| ৭ নগেন্দ্রমল্ল | ৭ নগেন্দ্রমল্ল | ৭ জয়ানন্দদেব (মৃত্যু ১৩৩১ ?) | ৭ রাযমল্লদেব |
| ৮ উগ্রমল্ল | ৮ উগ্রমল্ল | ৮ জয়ারিমল্ল (১২৭৪-১৩৪৪) | ৮ ভুবনমল্লদেব |
| ৯ অশোকমল্ল | ৯ অশোকমল্ল | ৯ জয়রাজদেব (১৩১৭-১৩৬০) | ৯ প্রাণমল্লদেব |
| ১০ জয়স্থিতিমল্ল | ১০ জয়স্থিতিমল্ল | ১০ জযার্জ্জুনদেব (১৩৩৮-১৩৮২) | ১০ বিশ্বমল্লদেব |
| ১১ যক্ষমল্ল | ১১ যক্ষমল্ল | ১১ জযস্থিতিমল্ল-রাজল্লদেবী (মৃত্যু ১৩৯৫) (১৩৪৭-১৩৮৬) | ১১ ত্রৈলোক্য-মল্লদেব |
| | | ১২ জয়ধর্মমল্ল (১৩৬৭-১৪০৮) | ১২ জগজ্জ্যোতি-র্মল্লদেব |
| | | ১৩ জয়জ্যোতির্মল্ল (১৩৭৩-১৪২৯) | |
| | | ১৪ জয়যক্ষমল্ল ( মৃত্যু ১৪৮০) | |

আগেই বলেছি বংশমণির মত অন্য লেখকগণ হরিসিংহদেবের সঙ্গে মল্লরাজাদের কোনো যোগসূত্র আছে একথা মানতে চান না। অন্যদের তালিকায় বংশমণির বল্লালসিংহের দিশা নেই। বংশমণির বিবরণের সঙ্গে অন্যদের বিবরণের বিশেষ পার্থক্য উপর্যুক্ত পীঠিকাগুলির তৌলন আলোচনা করলে সহজেই ধরা পড়বে। বংশমণির তালিকায় ষষ্ঠ নৃপতি যক্ষমল্লদেব। অন্যান্যদের তালিকায় যক্ষমল্লদেব একাদশ অথবা চতুর্দশ নৃপতি।

নেপালের ক্ষিতিবংশাবলীর বিস্তৃত আলোচনার অবকাশ এখানে নেই। কিন্তু কোনো কোনো ঐতিহাসিক যে হরিসিংহদেবের সঙ্গে মল্লরাজাদের সম্পর্ক একেবারেই ছিল না এ সিদ্ধান্ত করেছেন তা সঠিক মনে হয় না। অবশ্য Petech বৈবাহিক সূত্রে নেপালের রাজবংশ, মিথিলার রাজবংশের সঙ্গে আত্মীয়তা বন্ধনে আবদ্ধ হয়েছিল একথা বলেছেন। জয়স্থিতিমল্লের পত্নী রাজল্লদেবী হরিসিংহদেবের পৌত্রী।

এবার মুদিত-কুবলয়াশ্ব ও ললিত-কুবলয়াশ্ব নাটক দুটিতে যে রাজবংশ-লতিকা ও রাজপ্রশস্তি পাওয়া যায় তার কথা উল্লেখ করি। তুলনামূলক আলোচনার জন্য অন্য সূত্রের বংশপীঠিকাও দিলাম।

| পদ্মগিরি | D. Wright | বংশমণি ওঝা |
|---|---|---|
| ১ রায়মল্ল | ১ রায়মল্ল | ১ রায়মল্লদেব |
| ২ স্বর্ণমল্ল | ২ সুবর্ণমল্ল | ২ ভুবনমল্লদেব |
| ৩ প্রাণমল্ল | ৩ প্রাণমল্ল | ৩ প্রাণমল্লদেব |
| ৪ বিশ্বমল্ল | ৪ বিশ্বমল্ল | ৪ বিশ্বমল্লদেব |
| ৫ ত্রৈলোক্যমল্ল | ৫ ত্রিলোক্যমল্ল | ৫ ত্রৈলোক্যমল্লদেব |
| ৬ জগৎপ্রকাশমল্ল | ৬ জগজ্জ্যোতির্মল্ল | ৬ জগজ্জ্যোতির্মল্লদেব |
| ৭ জয়মিত্রমল্ল | ৭ নরেন্দ্রমল্ল | |
| ৮ ভুপতীন্দ্রমল্ল | ৮ জগৎপ্রকাশমল্ল | |
| ৯ রণজিৎমল্ল | ৯ জিতামিত্রমল্ল | |
| | ১০ ভূপতীন্দ্রমল্ল | |
| | ১১ রঞ্জিতমল্ল | |

বংশমণি জগজ্জ্যোতির্মল্লদেবের পরের নৃপতিদের নাম উল্লেখ করতে পারেন না। বংশমণির সুবর্ণমল্লের পরিবর্তে ভুবনমল্লদেবের উল্লেখ লক্ষণীয়। ষষ্ঠ নৃপতি পদ্মগিরির তালিকায় জগৎপ্রকাশমল্ল এ-ও উল্লেখ্য। পদ্মগিরির তালিকায় জগজ্জ্যোতির্মল্লের উল্লেখই নেই।

ললিত-কুবলয়াশ্ব নাটকে সিদ্ধি নরসিংহ এবং তাঁর পুত্র শ্রীনিবাসমল্লের উল্লেখ পাই।

নৃপ শিবসিংহসুত হরিহরসিংহ
হরিহরসিংহ সুত সিধি নরসিংহ।
তার তনয়বর শিরিশ্রীনিবাস
দ্বসর দিবাকর সবকর আস॥

অর্থাৎ, শিবসিংহ>হরিহরসিংহ>নরসিংহ>শ্রীনিবাস। শ্রীনিবাস যে মল্ল বংশসম্ভূত সেকথা নাটকেই পাই—'মহারাজাধিরাজ জয় শ্রীশ্রীনিবাসমল্লস্য যশো

বর্ণনমহং করোমি'। পদ্মগিরিতে পাই সিদ্ধি নরসিংহমল্ল>শ্রীনিবাসমল্ল। D. Wright-এ পাই হরিহরসিংহ>সিদ্ধি নরসিংহ>শ্রীনিবাসমল্ল।

রচনাকাল নির্ণয়ের সময়ে জগৎপ্রকাশ ও নিবাসমল্লের বন্ধুত্বের কথা বলেছি। এখন এই বিষয়টি বিশদ করি। নাটক সমাপ্তির কালে রামভদ্র দ্বিজ বলেছেন, 'এহী নৃত্যের পুণ্য প্রভাবতে শ্রীমচ্ছিন্দ্রনাথ সংতুষ্ট হৈয়া মহারাজাধিরাজ জয় শ্রীশ্রীনিবাসমল্ল জগৎপ্রকাশমল্ল প্রভুকা সদা সর্বদা জয় করো।' ইতিহাসের দিক থেকে এই উক্তি গুরুত্বপূর্ণ। উভয় নৃপতির একসঙ্গে মঙ্গল প্রার্থনা করা হয়েছে ঐ ছত্রে। এই জগৎপ্রকাশমল্ল কে? পদ্মগিরির লতিকায় জগৎপ্রকাশমল্লের নাম পেয়েছি। তাঁর রাজত্বকাল ১৬১৩-১৬৩৭। শ্রীনিবাসের রাজত্বকাল ১৬৬১-১৬৮৪। সুতরাং ভাতগাঁও এবং ললিতপুর-পাটনের এই দুই নৃপতির যোগাযোগ সম্ভব হয় না। অন্য কতকগুলি সূত্র থেকে জানতে পারি জগৎপ্রকাশমল্ল নরেন্দ্রমল্ল/নরেশমল্লের পুত্র। D. R. Regmi নানা অনুশাসন আলোচনা করে জগৎপ্রকাশমল্লের রাজ্যকালের একটি তারিখ নির্ধারণ করেছেন। সেটি হল ১৬৪৪-১৬৭৩ খ্রীস্টাব্দ। রামভদ্রের বিবরণ অনুসারে বলতে পারি শ্রীনিবাস এবং জগতপ্রকাশমল্ল কোনো এক সময়ে বন্ধুত্বসূত্রে আবদ্ধ ছিলেন। ইতিহাস পাঠে জানি গোড়ায় কাঠমাণ্ডুর নৃপতি প্রতাপমল্ল এবং শ্রীনিবাসমল্ল রাজনৈতিক সুবিধার জন্য সন্ধি করেন। এবং উভয়ে ভাতগাঁওয়ের নৃপতি জগৎপ্রকাশমল্লের বিরুদ্ধে অভিযান করেন। কিন্তু অচিরকালের মধ্যে প্রতাপমল্লের শক্তি বৃদ্ধি হওয়াতে এবং তাঁর আগ্রাসন থেকে রক্ষা পাবার জন্য শ্রীনিবাসমল্ল প্রতাপমল্লের বন্ধুত্বসূত্র ছিন্ন করে ভাতগাঁওয়ের নৃপতি জগৎপ্রকাশের সঙ্গে বন্ধুত্ব স্থাপন করেন। এই বন্ধুত্ব রাজনৈতিক কারণেই অনেকদিন টিকে ছিল। D. R. Regmi বলেন In dealing with the harassed ruler of Bhatgaon Srinivasamalla displayed a high sense of liberalism, which so ingratiated Jagatprakāsa that he felt ever bound to him.[১]

জগজ্জ্যোতির পিতা ত্রৈলোক্যমল্লদেব এবং জগজ্জ্যোতির কালে যে আভ্যন্তরীণ ষড়যন্ত্রের কথা বংশমণি উল্লেখ করেছেন ইতিহাসে তার কোনো

১. D. R. Regmi, Medieval Nepal, Pt. II., p. 294

সংবাদ আজ পর্যন্ত পাওয়া যায় নি। অবশ্য জয়স্থিতিমল্লের তিন পুত্রের মধ্যে কাঠমাণ্ডুর নৃপতি রত্নমল্লের[১] রাজ্যে এ রকম ষড়যন্ত্রের সংবাদ ঐতিহাসিকরা দিয়েছেন। বংশমণি কি রত্নমল্লের রাজ্যের বিবাদ জগজ্জ্যোতির উপর আরোপ করেছেন? তা যদি না হয় বংশমণির এ তথ্য নিঃসন্দেহে মূল্যবান্। এদিকে অনুসন্ধিৎসু গবেষকদের দৃষ্টি আকর্ষণ করছি।

রামভদ্র দ্বিজ শ্রীনিবাসমল্লকে সর্বগুণসম্পন্ন নৃপতি বলেছেন। ইতিহাসে শ্রীনিবাসকে কৃতী নৃপতিরূপেই পাই। ললিত-কুবলয়াশ্ব নাটকের সূত্রধারের উক্তিতে পাই, রাজা শ্রীনিবাস গুণীদের মধ্যে অগ্রণী, তিনি ধীর, তিনি শত্রুদমন করে যশ অর্জন করেছেন, অতিথিসেবায় শ্রীনিবাস কৃতী, তিনি ধন্য, তিনি সকল প্রশ্নেরই উত্তর। বলা বাহুল্য, এ বর্ণনায়, রাজপ্রশস্তিলিপির অনুকরণ আছে এবং অবশ্যই তা অতিশয়িত। সূত্রধার আরও বলেছেন, 'এতাদৃশঃ পরম বিচক্ষণ প্রতাপী যশী গুণবান্ ধর্মাত্মা রাজা নেপালমণ্ডলে কাপি নাস্তি।' এ সব বর্ণনার আতিশয্য বাদ দিয়ে যা গ্রহণযোগ্য তা হল শ্রীনিবাসমল্ল গুণী এবং তাঁর সময়ে তিনি খুবই খ্যাতি পেয়েছিলেন। ইতিহাসও এই মত সমর্থন করে। শ্রীনিবাস মৎস্যেন্দ্রনাথের প্রতি ভক্তিপরায়ণ ছিলেন। তিনি পাটনে এবং বাগমতিতে (বাঙ্গমতি) মৎস্যেন্দ্রনাথের মন্দির নির্মাণ করেছিলেন। বাগমতিতে প্রাপ্ত একটি অনুশাসনে শ্রীনিবাস 'লোকনাথচরণকমলধূলিধূসরিত শিরোরুহ' বলে অভিহিত। নাটকেও লোকনাথের প্রীতি, করুণা শ্রীনিবাসের উপর বর্ষিত হোক এ কথা বলা হয়েছে। ললিত-কুবলয়াশ্বের আশীর্বাদ শ্লোকটি উল্লেখযোগ্য। সেখানে পাই, 'এতাদৃশ পরমেশ্বর শ্রীলোকনাথ মহারাজাধিরাজ শ্রীনিবাসমল্লকা প্রভুকা সদা সর্বদা জয় করো কল্যাণ করো।' এই লোকনাথই মৎস্যেন্দ্রনাথ। মৎস্যেন্দ্রনাথের জন্য সুবর্ণপ্রণালী নির্মাণ এবং তার প্রতিষ্ঠা উপলক্ষে রামসেবক রামভদ্র দ্বিজ ললিত-কুবলয়াশ্ব নাটক রচনা করেন।[২] পাটনের রাজপ্রাসাদের অধিকাংশ শ্রীনিবাসের দ্বারা নির্মিত। তিনি মূলচক

১. Bikram Jit Hasarat, History of Nepal, p. 56

২. জয়স্থিতিমল্লও তাঁর পত্নী রাজল্লদেবীর সম্মানে এরকম একটি প্রণালী নির্মাণ করেছিলেন। In her (Rajalla Devi) honour her husband Jayasthitiraja Malla has built a *pranali* (fountain). L. Petech, Mediaeval History of Nepal, p. 133.

( প্রধান প্রাসাদ ) নির্মাণ করান। সুন্দরীচকও তাঁরই কীর্তি। মৎস্যেন্দ্রনাথের মন্দিরের রক্ষণাবেক্ষণের জন্য শ্রীনিবাস ভূমি দান করেন। তাঁরই নির্দেশে মৎস্যেন্দ্রনাথের মন্দিরে নিত্য পূজা এবং প্রত্যহ নৃত্যগীতের ব্যবস্থা করা হয়। বিগ্রহের স্নান এবং রথারোহণের সময় শ্রীনিবাস স্বয়ং উপস্থিত থাকতেন। শ্রীনিবাস শিল্পসংস্কৃতিরও পৃষ্ঠপোষক ছিলেন। তিনি সুকবি। কিছু পদ তাঁর নামে পাওয়া যায়। নাট্যকর্মেও শ্রীনিবাস উৎসাহ দেখিয়েছিলেন। তিনি সপ্তাঙ্ক কংসবধ নাটক রচনা করেন বলে অনুমিত। এই নাটকটি অভিনীতও হয়। তাঁর পিতার দ্বারা আরব্ধ কার্ত্তিক নৃত্য তাঁর সময়েও উৎসাহের সঙ্গে অনুষ্ঠিত হত। জাতক অশৌচ ও মৃতাশৌচ পালনের বিধিবিধান রাজা শ্রীনিবাস পণ্ডিতদের দ্বারা রচনা করিয়েছিলেন। এই বিবিবিধান ভাতগাঁও, কাঠমাণ্ডু এবং পাটনে সর্বত্রই মান্য ছিল। যাঁরা এইসব বিধিবিধান রচনা করেছিলেন তাঁদের মধ্যে যে বেশ কয়েকজন বাঙ্গালী-মৈথিলী ছিলেন তা পণ্ডিতবর্গের নাম দেখলেই বোঝা যায়। যেমন, দেবেন্দ্র উপাধ্যায়, হরিনাথ উপাধ্যায়, রামচন্দ্র, উপেন্দ্র, মধুসূদন, সুদর্শন উপাধ্যায়, যাদব, বৈদ্যনাথ রায়, রূপনারায়ণ চক্রবর্তী, বীরেশ্বর চক্রবর্তী ইত্যাদি। শেষের তিন ব্যক্তি বাঙ্গালী নিশ্চয়ই।

## ৪। সামাজিক ইতিহাস

নেপালের ভাষা নাটক থেকে নেপালমণ্ডলের সামাজিক, সাংস্কৃতিক এবং রাজনৈতিক জীবনের কিছু পরিচয় পাওয়া যায়। ললিত-কুবলয়াশ্ব এবং মুদিত-কুবলয়াশ্ব নাটকেও এই পরিচয় লভ্য। সাংস্কৃতিক জীবনের দিক থেকে দেখলে প্রাচীন ও মধ্য যুগের নেপাল ভারতবর্ষের সঙ্গে অচ্ছেদ্য সূত্রে যুক্ত ছিল, এ সম্বন্ধে সন্দেহ নেই। ভাস্কর্যে, স্থাপত্যে, শিল্পে নেপালের যে উৎকর্ষ সে-সময়ে ঘটেছিল তার সঙ্গে ভারতশিল্পের বিশেষ পার্থক্য ছিল না। মল্লরাজারা নেপালে যে সংস্কৃতির বিস্তার ঘটিয়েছিলেন তা ভারতশিল্পেরই অঙ্গ। মিথিলা-বাংলার সঙ্গে নেপালের যোগ তো অত্যন্ত ঘনিষ্ঠ ছিল। তা থাকাই স্বাভাবিক। দক্ষিণ ভারতের সংস্কৃতি কেবল মিথিলা-বাঙ্গালা দেশে নয় নেপালেও পৌঁছেছিল। দক্ষিণ ভারতের ব্রাহ্মণ সম্প্রদায় নেপালেও গিয়েছিলেন। নেপালে

ভারতের সংস্কৃত সাহিত্যের প্রচুর গ্রন্থ কপি করা হয়েছিল। চর্যাগীতি ইত্যাদি নেপালেই রক্ষিত ছিল। বিদ্যাপতির এবং অন্যান্য কবির রচনার কপি নেপালে পাওয়া গেছে। এ-সব দেখে মনে হয় নেপালমণ্ডল ভারতেরই একটি রাজ্য। যদিও নেপাল তার স্বাতন্ত্র্য—অন্তত রাষ্ট্রীয় জীবনে—রক্ষা করে চলেছিল।

নেপালের জনজীবনের আদর্শ নিরূপিত হত রামায়ণ-মহাভারতের আদর্শে। রামায়ণ-মহাভারতের জনপ্রিয়তা দেখেই তা বুঝতে পারি। স্মৃতি, ধর্ম এবং অর্থশাস্ত্রের চর্চাও প্রাচীন ও মধ্য যুগের নেপালবাসী পুরোদমে করেছে। রাজারা স্মৃতিশাস্ত্র অনুযায়ী দেশ শাসন করতেন। অষ্টাদশ পুরাণ যে নেপালে সমাদৃত ছিল তা বিভিন্ন নাটকের বিষয়বস্তু দেখেই অনুমান করা যায়। উষা-অনিরুদ্ধ, ঋতধ্বজ মদালসা, কৃষ্ণ-রাধা, নল-দময়ন্তী, কংস ইত্যাদি নেপাল সাহিত্যে বিশিষ্ট ভূমিকা নিয়েছিল। অন্যদিকে গোপীচন্দ্র নাটকের সাক্ষ্যে বলতে পারি যোগী সম্প্রদায়ের সঙ্গেও নেপালবাসীর পরিচয় ছিল। যোগী সম্প্রদায়ের প্রসঙ্গে ললিত-কুবলয়াশ্ব নাটকে এক শিবযোগীর সাক্ষাৎ (পৃ. ৮৪) পাই। শৈবযোগীদের কথা বাংলাদেশে জানা আছে। নেপালেও তার সাক্ষাৎ পেলাম। ধর্মসাধনায় গুরুর স্থান বিশেষভাবে নির্দিষ্ট।

নৃপ জগজ্জোতি এহো রস গাবে।
গুরু পরসাদে পরম পএ পাবে॥

নেপালের রাজ পরিবারে ব্রাহ্মণ গুরুর ক্ষমতা ছিল খুব বেশী। ব্রাহ্মণরা যে বিশেষ মর্যাদা পেতেন তার প্রমাণ পাই মুদিত-কুবলয়াশ্ব নাটকে ঋতধ্বজের রাজ্যপরিত্যাগের সময় ব্রাহ্মণকে সঙ্গী হিসেবে গ্রহণ করবার প্রসঙ্গে (পৃ. ১৭৬)। এই ব্রাহ্মণকে ঋষিও বলা হয়েছে। পুত্রকে বৈরাগ্যগ্রহণ থেকে নিবৃত্ত করতে রাজা ব্রাহ্মণেরই পরামর্শ চাইছেন।

নেপালের রাজন্যবর্গ গীতরচনাতে কেবল কবিবৃন্দকে উৎসাহ-ই দেন নি, সুদূর দাক্ষিণাত্য থেকে সঙ্গীতগ্রন্থ সংগ্রহেও তাঁদের যত্ন ছিল। সঙ্গীতগ্রন্থের টীকাভাষ্য রচনা করে এঁরা সঙ্গীতপ্রীতির পরিচয় দিয়েছেন। নেপালে বার্ষিক পূজা অনুষ্ঠানের ব্যবস্থা যেমন ছিল তেমনি রাজ্যের উন্নতি ও সমৃদ্ধির বিশেষ বিশেষ পর্বে বিচিত্র উৎসব অনুষ্ঠানেরও ব্যবস্থা যে হত ভাষা নাটকগুলিই তা প্রমাণ করে।

দুটি নাটকেই রাজা এবং রাজকর্মচারীদের সামান্য পরিচয় লিপিবদ্ধ আছে। রাজকর্মচারীদের মধ্যে মন্ত্রী, প্রতীহার, কুমারের নাম পাই। রাজসভার একটি সংক্ষিপ্ত অথচ মনোজ্ঞ বর্ণনা পাই মুদিত-কুবলয়াশ্ব নাটকে (পৃ. ১১৩)। জ্যোতিষী, বৈদ্য, দ্বিজরাজ, রাজকুমারকে নিয়ে রাজা সভা করতে বসেন। গণিকাবৃন্দ চামর ঢুলায়। সামনে গন্ধ জল ছিটানো হয়। রাজা চার বর্ণের রক্ষক। তিনি বিচারে নিপুণ। ধর্ম রক্ষা করেন তিনিই। রাজপ্রাসাদের বিস্তৃত বর্ণনা না পেলেও রাজপ্রাসাদে কতকগুলি ধবলগৃহ যে ছিল সে বিষয়ে সন্দেহ নেই। ধবলগৃহের সামনে পুষ্করিণী থাকত। নানা পুষ্পে শোভিত এই পুষ্করিণী রাজা-রানীর বিহারের স্থলরূপে নির্দিষ্ট ছিল।

দুটি নাটকে বিবাহ অনুষ্ঠানের চমৎকার বর্ণনা পাই। মদালসা-ঋতধ্বজের বিবাহ অনুষ্ঠানে কুলপুরোহিত তুম্বুরুর আবির্ভাব এবং যজ্ঞ অনুষ্ঠানের দ্বারা বিবাহকর্ম নিষ্পন্ন করবার বিস্তৃত বিবরণ পাই ( মুদিত-কুবলয়াশ্ব, পৃ. ১৪২ ; ললিত-কুবলয়াশ্ব, পৃ. ৪১ )। ললিত-কুবলয়াশ্ব নাটকে বিষ্ণুদাসের বিবাহমন্ত্রের কথাগুলি কৌতূহলোদ্দীপক। বাংলা মঙ্গল-কাব্যের মত নেপালের ভাষা নাটকগুলিতে রাজার আদর্শ, পিতাপুত্রের আচরণ, পাতিব্রত্যের আদর্শ স্থাপন করা হয়েছে। সংস্কৃত পুরাণের দায়িত্ব ভাষা নাটকগুলি গ্রহণ করেছিল।

ধর্মীয় জীবনে ইষ্টদেবতার বিশেষ স্থান ছিল। ইষ্টদেবতা এবং কুলদেবতার বিশেষ কোনো মূর্তি ছিল না। শিব নেপালমণ্ডলের অভিভাবক দেবতা। ললিত-কুবলয়াশ্ব নাটক তো শিবমহিমারই বিস্তৃত বিবরণ। ভবানী এবং চণ্ডীরও বিশেষ প্রতিষ্ঠা ছিল। গানের ভনিতায় কবি চণ্ডীচরণে শ্রদ্ধা নিবেদন করেছেন। রামভদ্র দ্বিজ বার বার 'মচ্ছিন্দরনাথে'র উল্লেখ করেছেন। ধর্ম সম্পর্কে সেকালে যে কোনো বিরোধ ছিল না এটি তার প্রমাণ।

## ৫। নেপালমণ্ডলে নাট্যচর্চার ইতিহাস

পণ্ডিতবৃন্দ নেপালে নাট্যচর্চার সংবাদ শিক্ষিতজনের গোচরে এনেছিলেন অনেককাল আগে। A. C. Bendall[১], হরপ্রসাদ

১. Catalogue of the Buddhist Sanskrit Manuscripts in the University Library, Cambridge, 1883

শাস্ত্রী[১] নেপালের নাটকের সন্ধান দিয়েছিলেন তাঁর গবেষণামূলক পুথির বিবরণ গ্রন্থে। A. Conrady-র[২] সম্পাদনায় 'হরিশ্চন্দ্র নৃত্যে'র কিছু অংশ বার হয়েছিল ১৮৯১ খ্রীস্টাব্দে। সুনীতিকুমার চট্টোপাধ্যায় নেপালের মূল্যবান্ নাটকগুলির গুরুত্বপূর্ণ ভূমিকার কথা বলেছিলেন।[৩] তিনি বাংলাভাষা ও সাহিত্যচর্চায় এই নাটকগুলির ঐতিহাসিক তাৎপর্যও নিরূপণ করেছিলেন। সুনীতিকুমার চট্টোপাধ্যায় কেমব্রিজ পুথির বিবরণ প্রকাশ করেছিলেন। নেপালে লিখিত সংস্কৃত-মৈথিল-বাংলা নাটকের পুথি কেমব্রিজে, জার্মানিতে রয়েছে। The Mss. of these plays are now lying scattered in the libraries of England, West Germany, India and Nepal.[৪] প্রবোধচন্দ্র বাগচী নেপাল রাজদরবার লাইব্রেরির কিছু পুথি দেখেছিলেন। তাঁর শ্রমলব্ধ অনু-সন্ধানের ফল 'নেপালে ভাষা নাটক' প্রবন্ধ।[৫] ডক্টর জয়কান্ত মিশ্রের মৈথিল সাহিত্যের ইতিহাস[৬] গ্রন্থেও নেপালের ভাষা নাটক সম্বন্ধে বিস্তৃত আলোচনা আছে। শ্রীসুকুমার সেন তাঁর 'বাঙ্গালা সাহিত্যের ইতিহাস' 'বিদ্যাপতি-গোষ্ঠী' এবং 'নট নাট্য নাটক' গ্রন্থে নেপালের নাট্যকর্মের বিস্তৃত পরিচয় দিয়েছেন। ননীগোপাল বন্দ্যোপাধ্যায়ের 'নেপালে বাঙ্গালা নাটক' গ্রন্থে চার খানি ভাষা নাটক স্থান পেয়েছে। কিছুকাল আগে শ্রীতারাপদ মুখোপাধ্যায়ের সম্পাদনায় গোপীচন্দ্র নাটক[৭] প্রকাশিত হয়েছে। এলাহাবাদ থেকে শ্রীজয়কান্ত মিশ্র ও শ্রীউমেশ মিশ্র বিদ্যাপতির গোরক্ষ-বিজয়[৮] নাটক বার করেছেন।

নেপাল অঞ্চলে দীর্ঘকাল ধরে সংস্কৃত-মৈথিল-বাংলা নাটকের চর্চা হয়েছিল। কেবল নাট্যরচনা নয় বিদ্যাচর্চার আরও বিভিন্ন বিষয়ে নেপালের কবিপণ্ডিতবৃন্দ

১. Catalogue of Palm-leaf and selected paper Mss. belonging to the Durbar Library, Nepal, 2 vols, Calcutta, 1905 and 1916

২. Sunitikumar Chatterjee, Origin and Development of the Bengali Language. p. 10

উৎসাহ দেখিয়েছেন। নেপালে রাজদরবার লাইব্রেরিতে বহু পুথি আবিষ্কৃত হয়েছে। এর মধ্যে অনেকগুলিই ভাষা নাটক। রাজা জয়স্থিতিমল্ল (১৩৮০-১৩৯৪ খ্রীস্টাব্দ) থেকে রাজা রণজিৎমল্লের (১৭২২ খ্রীস্টাব্দ) রাজত্বকাল পর্যন্ত এ সব গ্রন্থ লেখা হয়েছিল। বিভিন্ন পুথির ভনিতায় রাজাদের বার বার উল্লেখ দেখে একথা সহজেই অনুমান করতে পারি যে মল্লরাজারা বিদ্যোৎসাহী ছিলেন। কোনো কোনো মল্লরাজা রচনাকর্মে নৈপুণ্যও দেখিয়েছিলেন।

পূর্বভারতের (বাংলা-মিথিলা) ভাষা ও সংস্কৃতি কিভাবে নেপালে পৌঁছেছিল সে নিয়ে পণ্ডিতবর্গ গবেষণা করেছেন। কর্ণাট-বংশীয় রাজা হরিসিংহদেব। (হরসিংহদেব), ইনি মিথিলার শেষ স্বাধীন নৃপতি। ইনি 'কাব্যগীতিরসে'র বোদ্ধা ছিলেন। বিদ্যাপতির পুরুষপরীক্ষার একটি গল্পে হরিসিংহদেবের সংগীতকলাজ্ঞানের সশ্রদ্ধ উল্লেখ আছে।'[1] হরিসিংহদেব হিন্দুপতি' বলে কীর্তিত হয়েছেন। দিল্লীর সুলতান ঘিয়াস্-উদ্দীনের সঙ্গে শেষ সংঘর্ষে (১৩২৩-২৪) পরাজয়ের ফলে তীরভুক্তি হরিসিংহদেবের হস্তচ্যুত হয়। নেপাল তরাইয়ে এঁর বংশ রাজত্ব করতে থাকে। সিলভ্যাঁ লেভি[2] মনে করেন এই হরিসিংহদেবই নেপালে এসে রাজ্য প্রতিষ্ঠা করেন। তাঁর সঙ্গে মৈথিলী-বাঙ্গালী কবি-পণ্ডিত-জ্ঞানী-গুণীবৃন্দও এসেছিলেন। হরিসিংহদেবের বংশের সঙ্গে নেপাল-রাজবংশের যোগাযোগ ঘনিষ্ঠতর হয়েছিল বিবাহসূত্রে। এভাবে যে নেপালে পূর্বভারতের সংস্কৃতির বিস্তারের সুবিধা হয়েছিল ইটালীয় ইতিহাসবিদ্ Luciano Petech তা মানেন না। তাঁর মতে রাজা হরিসিংহ নেপালের ভাতগাঁওয়ের রাজদরবারে নির্বাসিতের জীবন যাপন করেছিলেন। সেখানেই তাঁর মৃত্যু হয়। তিনি কোনো রাজ্য সেখানে স্থাপন করে যান নি। সে যাই হোক নেপালে যে প্রবাসী বাঙ্গালী-মৈথিলীর বসবাস ছিল সে বিষয়ে সন্দেহের অবকাশ নেই। এমনও হতে পারে মুসলমান শাসনের সময়েও বাঙ্গালী-মৈথিলী কবি-পণ্ডিতবর্গ তাঁদের রচনাকর্ম নিয়ে নেপালে মল্লরাজাদের আশ্রয়ে এসেছিলেন।

হরিসিংহদেবের সান্ধিবিগ্রহিক মহামন্ত্রী ঠাকুর চণ্ডেশ্বর বিদ্যোৎসাহী

১. শ্রীসুকুমার সেন, বিদ্যাপতি-গোষ্ঠী, পৃ. ৭

২. শ্রীতারাপদ মুখোপাধ্যায়, Gopīcandra Nāṭaka. University of Calcutta, p. XXV.

ছিলেন। তিনিও হরিসিংহদেবের সঙ্গে নেপালে চলে যান। ইনি 'স্মৃতিরত্নহার' এবং 'কৃত্যচিন্তামণি' নামে স্মৃতিগ্রন্থ রচনা করেছিলেন।[১]

'বংশাবলী'[২]-তে জয়স্থিতিমল্ল সম্বন্ধে মূল্যবান্ সংবাদ পাই। রাজা জয়স্থিতিমল্ল পাঁচজন মৈথিলী পণ্ডিতের সাহায্যে গৃহ, জমি, জাতি ও মৃত ব্যক্তি সম্বন্ধে বিধিবিধান প্রণয়ন করেন। প্রবোধচন্দ্র বাগচী এই পাঁচজনের নাম উল্লেখ করেছেন। এঁরা হলেন কীর্তিনাথ উপাধ্যায়, রঘুনাথ ঝা, শ্রীনাথ ভট্ট, মহীনাথ ভট্ট ও রমানাথ ঝা। মিথিলার সঙ্গে নেপালের ঘনিষ্টতার সূত্র যে কত দৃঢ় ছিল উপর্যুক্ত তথ্য তার প্রমাণ। রামদাস নামে এক ব্যক্তি 'নেপাল-বনিপাল-মণ্ডল-গুরুঃ' বলে উল্লিখিত হয়েছেন। তাঁর পুত্র ধর্মগুপ্ত নিজেকে রাজসভা-কবি বলে উল্লেখ করেছেন। সিদ্ধি নরসিংহমল্ল একজন বাঙ্গালী ব্রাহ্মণ জানকীনাথ চক্রবর্তীকে অষ্টাদশ পুরাণ দান করেন। জানকীনাথ শাস্ত্রজ্ঞ ছিলেন। এ থেকে বোঝা যায় বাঙ্গালী-মৈথিলীবাসী কবিপণ্ডিতের নেপালে সমাদর ছিল। নেপালের রাজারাও বাংলা-মৈথিলী তাঁদের মাতৃভাষা না হওয়া সত্ত্বেও এ দুই ভাষার সঙ্গেই ঘনিষ্ঠ যোগ রক্ষা করতে উৎসাহী ছিলেন। নেপালের ভাষা নেওয়ারি। জনসাধারণ নেওয়ারিই ব্যবহার করতেন। কিন্তু সাহিত্যভাষা ছিল সংস্কৃত, মৈথিলী, বাংলা।

গোড়ায় নেপালে যে সব নাটক লেখা হয়েছিল তা সবই সংস্কৃতে। অন্তত চতুর্দশ শতাব্দী পর্যন্ত নাট্যকর্ম সংস্কৃত ভাষাতেই চলেছিল। তারপর ধীরে ধীরে বাংলা-মৈথিলী ব্রজবুলিতে নাট্যকর্মের সূত্রপাত। পাটন রাজপাটে যে সব নাটক লিখিত হয়েছিল সেগুলিতে মঞ্চ নির্দেশ 'নেওয়ারি' তে পাওয়া যায়। এ সব নাটক যে অভিজাত সম্প্রদায়ের জন্যই লিখিত হয়েছিল তারও প্রমাণ পাওয়া যায়। মুদিত-কুবলয়াশ্বে সূত্রধারের উক্তি থেকে জানতে পারি যে নানা স্থান থেকে মহান ব্যক্তিরা নাটক অভিনয় দেখতে আসতেন, 'তথী দেবযাত্রা প্রসঙ্গে নানা দিগন্ত সঞো অনেক সজ্জন আএল অছ, সরস নৃত্য এেহাএও সবে অনুরক্ত করু।'

নেপালে লিখিত প্রথম নাট্যকর্ম রামদাসের পুত্র 'বাকবাগীশ্বর' ধর্মগুপ্তের

১. প্রবোধচন্দ্র বাগচী, বঙ্গীয় সাহিত্য পরিষৎ পত্রিকা, 'নেপালে ভাষা নাটক'
২. D. Wright, ed., History of Nepal

'রামাঙ্ক' নাটক। এটি লিখিত হয় নেপাল সম্বৎ ৪৮০তে (১৩৬০ খ্রীস্টাব্দ)। নাটকটি চতুরঙ্ক।

রামাঙ্ক নাটক সংস্কৃতে লেখা। প্রয়োজনে প্রাকৃত ভাষাও ব্যবহৃত। রামাঙ্ক নাটকের প্রথম অভিনয় হয়েছিল ললিতাপুরে (ললিতাপত্তন বা পাটনে)। ধর্মগুপ্তের দ্বিতীয় নাটক 'রামায়ণ-নাটক'। "শ্রীমতো ভগবতো গোপালেশ্বরস্যারাধনপরায়ণেন শ্রীশিখরনারায়ণচরণসেবকেন শ্রীঝক্কেশ্বরীতৎপরেন সুরকীকুলকমলকাননবিকাশনৈকভাস্করেণ...শ্রীমতা জয়যূথসিংহদেবেন" আদিষ্ট হয়ে হরিশঙ্কররথযাত্রামহোৎসবপ্রসঙ্গে নানাদিগ্‌দেশসমাগত সভাসদ্‌বর্গের বিনোদের জন্য 'তত্র ভবতঃ শ্রীরামদাসসহৃদয়নন্দনস্য পরমরাজকবেরার্যশ্রীবালসরস্বতী প্রথিতকীর্তিমণ্ডলস্য শ্রীমতো ধর্মগুপ্তস্য অভিনবকৃতং' চতুরঙ্ক-রামায়ণনাটকম্ রচিত ও অভিনীত হয়েছিল।"[১] ধর্মগুপ্তের পুত্র রামগুপ্তকে দিয়ে রাজসিংহদেবের মহামাত্য শ্রীনাথসিংহ মহাভারত পুথি বঙ্গাক্ষরে নকল করিয়েছিলেন। রাজসিংহ-শ্রীনাথসিংহ বাঙ্গালী ছিলেন। তা না হলে তাঁরা বাংলা অক্ষরে পুথি লেখাতেন না। পুথিটি লেখা হয়েছিল ১৪২৫ খ্রীস্টাব্দে। রামাঙ্ক নাটক এবং রামায়ণ নাটক অভিন্ন কিনা জানবার উপায় নেই। বোধ হয় দুটি এক নয়। 'অভিনবকৃত' বিশেষণে তা বোঝা যায়। রাজা জয়যূথসিংহদেব সম্বন্ধে কিছু জানা যায় না।

জয়স্থিতিমল্লের রাজ্যকালে মৈথিল কবি মণিক (রাজবর্ধনের পুত্র) দুটি সংস্কৃত নাটক লিখেছিলেন। একটি ভৈরবানন্দ নাটক (১৩৮৫-১৩৯২)। দ্বিতীয় নাটক 'অভিনবরাঘবানন্দ নাটকম্' (১৩৯০)। জয়ধর্মমল্লের ব্রত-বন্ধ মহোৎসব উপলক্ষে লিখিত। নাটক দুটি সংস্কৃত ভাষায় রচিত।

বনেপার রাজা জয়রণমল্ল (১৪৯৫) মহাভারতের সভাপর্ব অবলম্বনে পাণ্ডববিজয় নাটক লেখেন। এই নাটকটি অসমাপ্ত। নাটকটি যে জয়রণমল্লের লেখা সূত্রধারের এই উক্তি থেকে জানতে পারি, 'শ্রীমতা শ্রীশ্রীজয়রণমল্ল দেবেন রাজ্ঞা স্বয়ং নির্মায়'। নাটকটি সংস্কৃত ভাষায় রচিত।

আপাতদৃষ্টিতে নেপালে প্রাপ্ত অধিকাংশ ভাষা নাটকের লেখক রাজবৃন্দ। ভনিতায় রাজার উল্লেখ পাওয়া যায় বার বার। আসলে পৃষ্ঠপোষক রাজার প্রতি কৃতজ্ঞতা প্রকাশের জন্য কবিরা রাজার ভনিতা দিয়ে থাকবেন।

১. শ্রীসুকুমার সেন, বিদ্যাপতি-গোষ্ঠী, পৃ. ৩৮

জগজ্জ্যোতির্মল্ল (১৬১৭-১৬৩৩) বিদ্বান্ ও নাট্যোৎসাহী ব্যক্তি ছিলেন। সঙ্গীতশাস্ত্র সম্বন্ধে তাঁর আগ্রহ ছিল। তিনি রাধাকৃষ্ণের প্রণয়সম্বলিত পঞ্চাশটি ব্রজবুলি গান লিখেছিলেন' তাঁর গ্রন্থের নাম গীত-পঞ্চাশিকা।[১] এই পঞ্চাশটি গান কুঞ্জবিহারী নাটক ও মুদিত-কুবলয়াশ্ব নাটকে লভ্য। জগজ্জ্যোতির্মল্ল বহু চেষ্টায় দাক্ষিণাত্য থেকে 'সঙ্গীতচন্দ্র' সংগ্রহ করেন।[২] ভরতের নাট্যশাস্ত্র অনুসরণে গ্রন্থটি লিখিত। বংশমণি ওঝাকে দিয়ে জগজ্জ্যোতির্মল্ল 'সঙ্গীতচন্দ্রে'র 'সঙ্গীত ভাস্কর' টীকা রচনা করান। বংশমণি মুদিত-কুবলয়াশ্ব নাটক, কুঞ্জবিহারী নাটক, হরগৌরী-বিবাহ নাটক, গীতদিগম্বর নাটক রচনা করেন। কাঠমাণ্ডুর রাজা প্রতাপমল্লের 'তুলাপুরুষদান' মহোৎসব উপলক্ষে গীতদিগম্বর রচিত।

পাটনের রাজা শ্রীনিবাসমল্লের পৃষ্ঠপোষকতা পেয়েছিলেন কবি রামভদ্র। এঁর সম্বন্ধে অন্যত্র আলোচনা করেছি।

কাঠমাণ্ডুর রাজা জগৎপ্রকাশমল্ল বিদ্যোৎসাহী পুরুষ ছিলেন। এঁর ভবানী-স্তবের শিলালেখ পাওয়া যায়। ইনি গরুড়ধ্বজ বা নারায়ণের স্তবও রচনা করেন। সূত্রধারের উক্তি থেকে প্রবোধচন্দ্র বাগচী মলয়গন্ধিনী নাটক জগৎপ্রকাশমল্লের লেখা বলে সিদ্ধান্ত করেন। নাটকটির নান্দীর শেষ চরণে আছে, 'জগতপ্রকাশ ভণে নাটক নাথে'। সূত্রধারের উক্তি এই, 'শ্রীশ্রীজয় জগৎপ্রকাশমল্লক আজ্ঞা ভেলছ…মলয়গন্ধিনী নাটক অভিনয় করু'। সূত্রধারের উক্তি থেকে আরও জানতে পারি, মহারাজ শ্রীনিবাসমল্লের দেবীমহোৎসব উপলক্ষে এটি অভিনীত হয়। শ্রীনিবাসমল্ল ললিতাপুরের রাজা। কিছুদিন এঁর সঙ্গে জগৎপ্রকাশের মিত্রতা ছিল। শ্রীতারাপদ মুখোপাধ্যায় মনে করেন, নাটকটি রামভদ্রের রচনা।[৩] জগৎপ্রকাশমল্লের আর একখানি নাটক পাই— মদনচরিত নাটক ( ১৬৭০ খ্রীঃ )। সম্ভবত পুথিতে যে তারিখ লেখা আছে

১. হরপ্রসাদ শাস্ত্রী, Catalogue of Palm-leaf and Paper Mss. etc.

২. প্রবোধচন্দ্র বাগচী, নেপালে ভাষা নাটক

৩. "It is however needless to point out that the statement of the 'Nandi' alone cannot be allowed to determine the issue of authorship. On the other hand, as King Srinivasamalla is given prominence in Rajavarnana, it is more probable that Rambhadra, the court poet of Srinivasamalla, is its author." Gopīcandra Nāṭaka ( C. U. ) p xxx

তারও দশ বছর আগে লেখা। জগৎপ্রকাশের কনিষ্ঠ পুত্র উগ্রমল্লের উপনয়ন উপলক্ষে নাটকটি লিখিত। "ইতি শ্রীশ্রীজয় জগৎপ্রকাশমল্লকৃতম্ কনিষ্ঠপুত্র শ্রীশ্রীউগ্রমল্লস্য উপনয়নস্যার্থে মদন [চরিত্র] নাটকং সমাপ্তম্।" সূত্রধার বলছে, 'হে প্রিয়ে শ্রীশ্রীজগৎপ্রকাশমল্লদেবক জ্যেষ্ঠরাজকুমার শ্রীশ্রীজয়জিতামিত্রমল্লদেবক আজ্ঞা ভেল অছ'।[১]

জিতামিত্রমল্লের তিনখানি নাটকের সন্ধান পাওয়া যায়। হরপ্রসাদ শাস্ত্রী এঁর অশ্বমেধ নাটকের উল্লেখ করেছেন। এঁর অপর নাট্যকর্ম 'মদালসা হরণ নাটক' (সংবৎ ৮০৭ = ১৬৮৭ খ্রী:)। নাটকে ব্যবহৃত গানগুলিতে রাগরাগিণীর উল্লেখ আছে। ভনিতায় পাই, 'সুমতি জিতামিত্র কহ নৃপ ঈশ / দেখু সদাশিব অভয়বরা'। নাট্যনির্দেশ নেওয়ারিতে। প্রত্যেকটি গানে ক্রমানুসারে সংখ্যা উল্লিখিত। জিতামিত্রের অপর নাটক 'গোপীচন্দ্র নাটক' (১৬৯০ খ্রীস্টাব্দের কিছু আগে লেখা)। এই নাটকের দুটি পুথি পাওয়া গেছে। একটি ১৬৯০ খ্রীস্টাব্দের, অপরটি ১৭১২ খ্রীস্টাব্দের। নাটকটিতে গদ্যের ব্যবহার আছে। ভাষা বাংলা।[২] অশ্বমেধ নাটকটি জিতামিত্রমল্লের না হওয়া সম্ভব।[৩] ভাতগাঁওয়ের রাজা ভূপতীন্দ্রমল্ল (১৬৯৫-১৭২২) ব্রজবুলিতে গান রচনা করেছিলেন। একটি খণ্ডিত পুথিতে (ভাষা সঙ্গীত) ভূপতীন্দ্রমল্লের ৮১টি গান পাওয়া গেছে। সবগুলি গানেই ভূপতীন্দ্রের ভনিতা পাই। গানগুলিতে রাগরাগিণীর উল্লেখ আছে। প্রবোধচন্দ্র বাগচী ভূপতীন্দ্রমল্লের এই চারখানি নাটকের নাম করেছেন—মাধবানল, রুক্মিণীপরিণয়, বিদ্যাবিলাপ ও মহাভারত। বাগচী মহাশয় আরও দুখানি খণ্ডিত পুথি দেখেছিলেন।[৪] মাধবানল নাটকের গদ্যাংশ বাংলা। এ সব নাটক যে ভূপতীন্দ্রমল্লেরই লেখা তা জোর করে বলা যায় না। ননীগোপাল বন্দ্যোপাধ্যায় মাধবানল, বিদ্যা-বিলাপ, মহাভারত নাটকের লেখক বলে উল্লেখ করেছেন যথাক্রমে ধনপতি, কাশীনাথ এবং কৃষ্ণদেব।[৫] ননীগোপালবাবুর সম্পাদিত নাটকগুলিতে গদ্য-সংলাপ নেই। নেওয়ারিতে

১. প্রবোধচন্দ্র বাগচী, নেপালে ভাষা নাটক
২. প্রবোধচন্দ্র বাগচী, তদেব
৩. শ্রীতারাপদ মুখোপাধ্যায়, Gopīcandra Nāṭaka
৪. প্রবোধচন্দ্র বাগচী, তদেব
৫. ননীগোপাল বন্দ্যোপাধ্যায়, নেপালে বাঙ্গালা নাটক

নাট্যনির্দেশ আছে। এগুলির কিছু অভিনবত্ব আছে। রণজিৎমল্ল (১৭২২-১৭৭০) বিদ্যোৎসাহী ছিলেন। রামচরিত্র, মাধবানলকামকন্দলা রণজিৎমল্লের রচিত। আরও ছয়খানি নাটক রণজিৎমল্লের নামে পাওয়া যায়। এগুলি অন্য কবির রচনা হওয়া সম্ভব। এই ছয়খানি নাটক হল উষাহরণ নাটক, অন্ধকাসুর বধোপাখ্যান নাটক, কৃষ্ণচরিত্র নাটক, মদন চরিত-কথা নাটক, কোলাসুর বধোপাখ্যান নাটক এবং রামায়ণ নাটক।[১]

উষাহরণ নাটক (১৭৫৪) নয় অঙ্কে সমাপ্ত। রণজিৎমল্লের ইষ্টদেবতার মন্দিরের সংস্কারের সময় এই নাটক বিরচিত। অন্ধকাসুর (১৭৬৮) ইষ্টদেবতার প্রীতি-কামনায় রচিত। কৃষ্ণচরিত্র নাটক (১৭৩৮) ইষ্টদেবতার মন্দিরে বৃহৎ ঘণ্টা নিবেদনের সময় অভিনীত। মদন চরিত নাটক অসম্পূর্ণ। কোলাসুর বধোপাখ্যান নাটক ইষ্টদেবতা ভবানীকে নীলোৎপল মালা নিবেদন উপলক্ষে অভিনীত। রামায়ণ নাটক (পুথির লিপিকাল ১৭৬৫ খ্রীস্টাব্দ, বিপুল। ৪৩ অঙ্কে সম্পূর্ণ। নাটকটি বহু দিন ধরে অভিনীত।

কাঠমাণ্ডুর রাজা প্রতাপমল্লের কথা আগে উল্লেখ করেছি। প্রতাপমল্লের পৌত্র ভূপালেন্দ্রমল্ল নলচরিত্র নাটক লেখেন। কাঠমাণ্ডুর শেষ রাজা জগজ্জয় অষ্টাদশ শতাব্দে পশুপতিনাথের উদ্দেশে এক যাত্রার আয়োজন করেন। এই যাত্রায় নানা স্থান থেকে পণ্ডিত দার্শনিকবৃন্দ এসেছিলেন। এই যাত্রায় অভিনব প্রবোধচন্দ্রোদয় নামক নাটক অভিনীত হয়।

এখন আমরা উপর্যুক্ত আলোচনা থেকে বুঝতে পারি, নেপালে নাটকের ক্রমবিকাশে তিনটি সুস্পষ্ট স্তর ছিল। প্রথম পর্বে সংস্কৃত নাটকেরই প্রাধান্য। এ সব নাটক মোটামুটি সংস্কৃত নাট্যাদর্শে পরিকল্পিত। কিন্তু অভিনয়ে যে গানের ব্যবহার হত তার ইঙ্গিত পাই মণিকের ভৈরবানন্দ নাটকের সূত্রধারের উক্তিতে, 'সংগীতম্ অনুসৃত্য যথাবৎ প্রয়োগেন নাটয়িতব্যমিতি'।[২] পাণ্ডববিজয় নাটকের সূত্রধারের উক্তি স্মরণীয়, 'গীত-বাদ্য…অভিনব নাট্য-রস সমস্ত নাটক-লক্ষণ অলঙ্কারাণি'। 'যথাবৎ' কথাটি তাৎপর্যপূর্ণ। অর্থাৎ নাটক অভিনয়ে যা যা কর্তব্য তা করবে এবং গীত-বাদ্য ইত্যাদির উল্লেখে বুঝতে পারি নাটকটি ছিল নাট-গীত জাতীয়।

১. প্রবোধচন্দ্র বাগচী, তদেব
২. শ্রীতারাপদ মুখোপাধ্যায়, গোপীচন্দ্র নাটক

দ্বিতীয় পর্বে ভাষা নাটক। বাংলা-মৈথিলী ব্রজবুলি ভাষায় রচিত নাটক। এ সব নাটকে সংস্কৃত ভাষা পরিত্যক্ত হয় নি। এমন কি সংস্কৃত নাটকের মত সূত্রধার, নটী, নান্দী ইত্যাদির উল্লেখ আছে। সংস্কৃত শ্লোকের ব্যবহারও কম নয়। কিন্তু ভাষাই যে প্রধান—আমাদের দুটি নাটক অনুধাবন করলেই তা বোঝা যায়। নাট্যনির্দেশ সংস্কৃতে এবং নেওয়ারিতে পাওয়া যায়।

তৃতীয় পর্বের নাটকে সংস্কৃত নাটকের রীতি প্রায় পরিত্যক্ত। এই পর্বের নাটকগুলিকে গীতাভিনয় বলা সঙ্গত। গদ্য সংলাপ নেই।

বলা বাহুল্য, নেপালে সংস্কৃত নাটকের যে পরিণতি ভাষা নাটকে দেখা গেল তার মূলে নিখিল ভারতীয় নাট্যকর্মের প্রভাব নিশ্চয়ই আছে। বিশেষত জয়দেব বিদ্যাপতির প্রভাব তো গুরুতর। বিদ্যাপতির গোরক্ষ-বিজয় সঙ্গীত নাটকটি এ প্রসঙ্গে স্মরণীয়। জয়দেবের গীতগোবিন্দও সঙ্গীত-নাটকের আধারে পরিকল্পিত।

## ৬। পূর্বভারতে নাট্যচর্চার ইতিহাস

বাংলা-উড়িষ্যা

সঙ্গীতনৃত্য নাটকের সঙ্গে সংস্কৃত নাটকের যোগ ঘনিষ্ঠ। বলা বাহুল্য, সংস্কৃত নাটকের মতই নান্দী, প্রস্তাবনা, অঙ্ক, দৃশ্য, ভরতবাক্য, অপটীক্ষেপ ইত্যাদি সংগীত নাটকে আছে। অবশ্য ধীরে ধীরে এ সব নাটক স্বকীয় বৈশিষ্ট্যে প্রতিষ্ঠিত হচ্ছিল। মুদিত-কুবলয়াশ্ব নাটক অনুধাবন করলেই তা বোঝা যায়। গোড়াতে সঙ্গীত নাটকে গদ্যের প্রবেশ ছিল না। অথবা 'ভাষা'র ব্যবহারও দেখতে পাই না এ সব নাটকে।

গীতগোবিন্দের পুর্বে এ জাতীয় নাটক লেখা হয়েছিল কিনা আমাদের জানা নেই। তবে পুর্বভারতে বিশেষত বাংলাদেশে যে ভালভাবেই নাট্যচর্চা চলছিল তার কিছু প্রমাণ আছে। চর্যাগীতিতে 'বুদ্ধ নাটক'-এর কথা পেয়েছি। সাগরনন্দীর 'নাটকলক্ষণরত্নকোশ'-এ অনেক নাটক-নাটিকার উল্লেখ আছে যেগুলি আজ পর্যন্ত অনাবিষ্কৃত। এ সব নাট্য নিবন্ধের মধ্যে কতগুলি সঙ্গীত-নাটক হওয়া সম্ভব।

নাট্যকর্মে গানের এমন কি নাচের সমাদর ছিল। নাট্যশাস্ত্রে নাট কর্মে সঙ্গীতনৃত্যের নির্দেশ আছে। নন্দিকেশ্বরের অভিনয়দর্পণ গ্রন্থে নৃত্যগীতের উল্লেখ পাই। কালিদাসের নাটকে সঙ্গীতনৃত্যের অসদ্ভাব নেই। কিন্তু নাট-গীতে (সংস্কৃত অথবা 'ভাষা') সঙ্গীতনৃত্যের উপরই গুরুত্ব আরোপ করা হত।

জয়দেবের গীতগোবিন্দ নাট-গীতে ব্যবহৃত ছন্দ আলোচনা করলে স্পষ্ট বোঝা যায় যে এ জাতীয় ছন্দে রচিত গানের আদর পূর্বেও ছিল। রচনাটি নাট-গীত নয় কিন্তু আভিনায়িক প্রয়োজনে এ রকম ছন্দোময় রচনার সাক্ষাৎ মিলল। বৃহদ্ধর্মপুরাণ থেকে একটি উদাহরণ দিই। দূতিকার গান

কেশব কমলমুখীমুখকমলম্

কমলনয়ন কলয়াতুলমমলম্

কুঞ্জগেহে বিজনেঽতিবিমলম্॥ ধ্রু॥

সুরুচিরহেমলতানবলম্বা তরুণতরুং ভগবন্তম্।

জগদবলম্বনমবলম্বিতুমনুকলয়তি সা তু ভবন্তম্॥

আর একটি ধুয়া গান পাই

রসিকেশ কেশব হে

রসসরসীমিব মামুপযোজয় রসময় রসনিবহে॥ ধ্রু॥

এ দুটি গানই গীতগোবিন্দের কথা স্মরণ করিয়ে দেয়। বৃহদ্ধর্মপুরাণের যে অংশ থেকে এ গান দুটি উদ্ধৃত হল সে অংশ নাট-গীতময় রচনা।[১]

কাশ্মীরী পণ্ডিত ক্ষেমেন্দ্র এ রকম গান জয়দেবের পূর্বেই লিখেছিলেন। যেমন

ললিতবিলাস কলাসুখখেলন

ললনালোভনশোভনযৌবন-

মানিত নবমদনে।

অলিকুল কোকিলকুবলয় কজ্জল-

কালকলিন্দ সুতাবিবজ্জল-

কালিয়কুলদমনে

কেশিকিশোর মহাসুরমারণ-

দারুণ গোকুলদুরিত বিদারণ-

গোবর্ধনধরণে।

১. শ্রীসুকুমার সেন, নট নাট্য নাটক, পৃ ৫৫-৫৯

দেবদেবীর স্তব রচনায় কবিবৃন্দ এ রকম গানই রচনা করতেন। সে সব গানের মধ্যে শৃঙ্গারভাবনার অসদ্ভাব ছিল না। এমন কি কিছু স্তবকুসুম শৃঙ্গার-ভাবনাতেই প্রস্ফুটিত। এগুলি অধ্যাত্মগীতি নিশ্চয়ই। ডক্টর সুশীলকুমার দে সংস্কৃত 'Devotional Poetry'-তে বিশদ আলোচনা করে এ বিষয়ে সুধীজনের দৃষ্টি আকর্ষণ করেছেন।[১] অবশ্য জয়দেবই শৃঙ্গাররসের সঙ্গে ভক্তিরস, বিলাস-কলার সঙ্গে হরিস্মরণ যুক্ত করে অভিনব নাট-গীত গীতগোবিন্দ রচনা করলেন। একুশটি[২] গান তিনজন পাত্র-পাত্রীর উক্তি-প্রত্যুক্তিতে বিন্যস্ত হয়ে এই নূতন মঙ্গলগীতি রচিত হল। বন্ধু / আত্মীয় পরাশর এবং পত্নী / সঙ্গিনী / নর্তকী পদ্মাবতী ও স্বয়ং কবি এই নাট-গীত পরিবেশনে উদ্যোগী হয়েছিলেন। জয়দেবের অনুসরণে পূর্বভারতের বাংলা-মিথিলা-অসম-উড়িষ্যার ভাষায় নাট্য-চর্চা ও পদাবলী রচনা দ্রুত প্রসারলাভ করেছিল। অবশ্য ক্লাসিক্যাল সংস্কৃত নাট্য রচনার উৎসাহ বরাবরই ছিল।

জয়দেবের নাট-গীতি সর্গবন্ধ। কেউ কেউ অনুমান করেন গানগুলি আগে লেখা হয়েছিল। পরে সর্গবন্ধে বিন্যস্ত হয়। সর্গবন্ধ রচনা হওয়াতে এটি পরিষ্কার যে তখন পর্যন্ত নাট-গীত কর্ম ঐতিহ্যমুক্ত হয়ে স্বমহিমায় প্রতিষ্ঠিত হতে পারে নি।

গীতগোবিন্দের প্রথম গীত দশাবতার স্তোত্র। দ্বিতীয় গীত কৃষ্ণবন্দনা

শ্রিতকমলাকুচমণ্ডল ধৃতকুণ্ডল কলিতললিতবনমাল
জয় জয় দেব হরে।

প্রকৃতপক্ষে তৃতীয় গান থেকে নাট্যারম্ভ। প্রথম গীত দুটিকে মঙ্গলাচরণ-নান্দী বলে ধরা উচিত।

বসন্তকাল সমাগত। রাধা প্রবলমদনবেদনে চিন্তাকুল এবং কাতর। মাধবী কুসুমের মত কোমলাঙ্গী রাধা বৃন্দাবনের নিভৃত প্রদেশে শ্রীকৃষ্ণের সন্ধান

১. S. N. Dasgupta and S. K. De, A History of Sanskrit Literature, pp 375-98

২. সর্বসমেত চব্বিশটি গান আছে। তার মধ্যে একুশটি গানই সংলাপ।

করছেন। এমন সময় সখী মিষ্টবাক্যে রাধাকে হরির ব্রজবধূবিহার ও নৃত্যবিলাসের বর্ণনা দিলেন

ললিতলবঙ্গলতাপরিশীলনকোমলমলয়সমীরে।
মধুকরনিকরকরম্বিত কোকিলকূজিতকুঞ্জকুটীরে॥
বিহরতি হরিরিহ সরস বসন্তে।
নৃত্যতি যুবতিজনেন সমং সখি বিরহিজনস্য দুরন্তে॥

সখী বসন্তকালের বিস্তৃত বর্ণনা দিলেন  শৃঙ্গারভাবনার অনুকূল এই বসন্ত রাধিকার চিত্তকে আরও পীড়িত করে তুলেছে বুঝতে পারি। সখী দ্বিতীয় গানে

চন্দনচর্চিতনীলকলেবরপীতবসনবনমালী।
কেলিচলন্মণিকুণ্ডলমণ্ডিতগণ্ডযুগস্মিতশালী॥

—ঈষৎ দূর থেকে রাধাকে দেখালেন। রাধার বিরহযন্ত্রণা আরও বেড়ে গেল। 'হরিরিহ মুগ্ধবধূনিকরে বিলাসিনি বিলসতি কেলিপরে।' এখানে সখী বসন্তরাসের কথাও বললেন, 'রাসরসে সহনৃত্যপরা হরিণা যুবতিঃ প্রশংসসে।' সখীর দ্বিতীয় গানের পর প্রথম সর্গ 'সামোদ-দামোদরঃ' সমাপ্ত।

কৃষ্ণের কেলিকলা দর্শনে ঈর্ষান্বিতা রাধা অন্যত্র চলে গেলেন। এক লতাকুঞ্জে বসে সখীকে রাধা বললেন

সঞ্চরদধরসুধামধুরধ্বনিমুখরিতমোহনবংশম্।
বলিতদৃগঞ্চলচঞ্চলমৌলিকপোলবিলোলবতংসম্॥
রাসে হরিমিহ বিহিতবিলাসম্।
স্মরতি মনো মম কৃতপরিহাসম্॥

তারপর রাধা পর পর কয়েকটি বাক্যে কৃষ্ণের রূপগুণরাশির বর্ণনা করলেন। এখানে দেখি, কৃষ্ণের কেলিকলা দর্শনেও রাধাচিত্ত কৃষ্ণবিমুখ হচ্ছে না। রাধার মনের অবস্থা এখন 'পুনরপি মনো বামং কামং করোতি করোমি কিম্।' রাধা দ্বিতীয় গানে সখীকে কৃষ্ণমিলনের জন্য উদ্যোগী হতে বলছেন

নিভৃত নিকুঞ্জগৃহং গতয়া নিশি রহসি নিলীয় বসন্তম্।
চকিতবিলোকিত-সকলদিশা রতিরভসরসেন হসন্তম্॥
সখি হে কেশিমথনমুদারম্।
রময় ময়া সহ মদনমনোরথভাবিতয়া সবিকারম্॥

এই গানটির পর কিছু বর্ণনা দিয়ে দ্বিতীয় সর্গ 'অক্লেশ-কেশব' সমাপ্ত। প্রথম সর্গের দুটি গান সখীর, দ্বিতীয় সর্গের দুটি গান রাধার।

কৃষ্ণ ব্রজবধূবিহার সমাপ্ত করে ইতস্তত ঘুরে রাধাকে দেখতে না পেয়ে যমুনাতীরে কুঞ্জে বিষাদে মগ্ন রইলেন। তারপরে কৃষ্ণের গান

মামিয়ং চলিতা বিলোক্য বৃতং বধূনিচয়েন।
সাপরাধতয়া ময়াপি ন বারিতাতিভয়েন।
হরি হরি হতাদরতয়া গতা সা কুপিতেব॥

গোটা গানটি জুড়েই খেদ। গানের পর কৃষ্ণের রাধাস্মৃতি রোমন্থন। এই সর্গে কেবল কৃষ্ণকথা। তৃতীয় সর্গ 'মুগ্ধ-মধুসূদন' এইখানেই শেষ।

চতুর্থ সর্গে রাধার সখী 'প্রাহ প্রেমভরোদ্‌ভ্রান্তং মাধবং'। সখী গানে রাধার উৎকট বিরহ অবস্থার কথা কৃষ্ণকে জানালেন

সা বিরহে তব দীনা।
মাধব মনসিজবিশিখভয়াদিব ভাবনয়া ত্বয়ি লীনা॥

সখী কৃষ্ণকে রাধার অবস্থা বিশদ বোঝালেন। রাধা 'বিলপতি হসতি বিষীদতি রোদিতি চঞ্চতি মুঞ্চতি তাপম্'। দ্বিতীয় গীতেও রাধার বিরহখিন্ন অবস্থার বর্ণনা

স্তনবিনিহিতমপি হারমুদারম্।
সা মনুতে কৃশতনুরিব ভারম্॥
রাধিকা তব বিরহে কেশব॥

এখানে 'স্নিগ্ধ মধুসূদন' নামক চতুর্থ সর্গের সমাপ্তি।

কৃষ্ণ অস্থির হয়ে সখীকে রাধা এনে দিতে বললেন। পঞ্চম সর্গে সখী রাধাকে বনমালীর বিরহদশার পরিচয় দিচ্ছেন

বহতি মলয়সমীরে মদনমুপনিধায়।
স্ফুটতি কুসুমনিকরে বিরহিহৃদয়দলনায়।
সখি সীদতি তব বিরহে বনমালী॥

দ্বিতীয় গানে সখী রাধাকে কৃষ্ণ-অভিসারের কথা বলছেন

ধীরসমীরে যমুনাতীরে বসতি বনে বনমালী।
পীনপয়োধরপরিসরমর্দনচঞ্চলকরযুগশালী॥

কৃষ্ণ বাঁশিতে রাধার নাম নিচ্ছেন, রাধার আশায় তিনি শয্যা রচনা করছেন আর 'সচকিতনয়নং পশ্যতি তব পন্থানম্'। সুতরাং 'চল সখি কুঞ্জং

সন্তিমিরপুঞ্জং শীলয় নীলনিচোলম্' ॥ সখী রাধাকে অভিসারে উদ্যোগী হবার জন্য বললেন। পঞ্চম সর্গ 'সাকাঙ্ক্ষপুণ্ডরীকাক্ষ' এখানে শেষ।

রাধা অভিসারে এখনও অশক্ত। সখী কৃষ্ণকে সেকথা জানাতে গেলেন। ষষ্ঠ সর্গে সখীর গান

পশ্যতি দিশি দিশি রহসি ভবন্তম্।
তদধরমধুরমধূনি পিবন্তম্ ॥
নাথ হরে সীদতি রাধা বাসগৃহে ॥

গানের পর রাধার অস্থির চিত্তের সংবাদ। ষষ্ঠ সর্গ 'ধৃষ্ট বৈকুণ্ঠ' এখানে সমাপ্ত। এই সর্গে একটি গান।

কৃষ্ণ এখনও রাধাকুঞ্জে এলেন না। রাধার বিলাপ

কথিতসময়েঽপি হরিরহহ ন যযৌ বনম্।
মম বিফলমিদমমলমপি রূপযৌবনম্।
যামি হে কমিহ শরণং সখীজনবচনবঞ্চিতা ॥

সখীকে একা ফিরে আসতে দেখে রাধাব নায়িকার প্রতি ঈর্ষা দেখা দিচ্ছে

স্মরসমরোচিতবিরচিতবেশা
গলিতকুসুমদরবিলুলিতকেশা।
কাপি মধুরিপুণা বিলসতি যুবতিরধিকগুণা ॥

আরও একটি গানে রাধা 'সমুদিতমদনে রমণীবদনে চুম্বনবলিতাধরে' প্রতি-নায়িকার কথা স্মরণ করে খেদ প্রকাশ করছেন। চতুর্থ গানে রাধা কৃষ্ণ-মিলনের আশা পরিত্যাগ করেছেন

অনিলতরলকুবলয়নয়নেন।
তপতি ন সা কিশলয়শয়নেন ॥
সখি যা রমিতা বনমালিনা ॥

'নাগর নারায়ণ' নামক সপ্তম সর্গের সমাপ্তি।

অষ্টম সর্গে দেখি, রাত্রি অতিক্রান্ত।[১] প্রভাতে কৃষ্ণ এসে অনুনয় করতে লাগলেন। রাধা মানিনী। কৃষ্ণকে বললেন

রজনিজনিতগুরুজাগররাগকষায়িতমলসনিমেষম্।
বহতি নয়নমনুরাগমিব স্ফুটমুদিতরসাভিনিবেশম্।
হরি হরি যাহি মাধব যাহি কেশব মা বদ কৈতববাদম্।

১. অষ্টম সর্গ থেকে দ্বিতীয় দিন। বিশদ বিবরণের জন্য দ্রষ্টব্য, শ্রীসুকুমার সেন, বৈষ্ণবীয় নিবন্ধ।

এইভাবে রাধা কৃষ্ণকে ভৎর্সনা করলেন। 'বিলক্ষ-লক্ষ্মীপতি' নামক অষ্টম সর্গের এখানে সমাপ্তি।

কৃষ্ণ চলে গেলেন। সখী রাধাকে বোঝাতে লাগলেন

হরিরভিসরতি বহতি মৃদুপবনে।
কিমপরমধিকসুখং সখি ভবনে॥
মাধবে মা কুরু মানিনি মানময়ে॥

সখী কৃষ্ণের অভিসারের কথা বলছেন। 'মুগ্ধ মুকুন্দ' নামক নবম সর্গের সমাপ্তি।

দশম সর্গে দেখি, সন্ধ্যা সমাগত। কৃষ্ণ রাধার কাছে এলেন। রাধা এখন সখী-পরিবেষ্টিত। কৃষ্ণ গান ধরলেন

বদসি যদি কিঞ্চিদপি দন্তরুচিকৌমুদী।
হরতিদরতিমিরমতি ঘোরম্।

কৃষ্ণ রাধাকে সন্তুষ্ট করতে চাইলেন। কৃষ্ণ শেষ পর্যন্ত বললেন

স্মর-গরল-খণ্ডনম্ মম শিরসি মণ্ডনম্
দেহি পদ-পল্লবমুদারম্।

তারপর কৃষ্ণের রাধাস্তব। এই স্তবাগুলিতে 'মুগ্ধ মাধব' নামক দশম সর্গের সমাপ্তি।

কৃষ্ণ কুঞ্জশয্যায় গমন করলে সখী রাধাকে বললেন

বিরচিত-চাটু-বচন-রচনং চরণে রচিত-প্রণিপাতম্।
সম্প্রতি মঞ্জুল-বঞ্জুল-সীমনি কেলিশয়নমনুযাতম্॥
মুগ্ধে মধু-মথনমনুগতমনুসর রাধিকে।

সখী কৃষ্ণকে কিভাবে মুগ্ধ করতে হবে তাও বুঝিয়ে দিলেন। এই গানের ভনিতা লক্ষণীয়

শ্রীজয়দেব-ভণিতমধরী-কৃত-হারমুদাসিত-বামম্।
হরি-বিনিহিত-মনসামধিতিষ্ঠতু কণ্ঠ-তটীমবিরামম্॥

অতঃপর সখী বললেন

মঞ্জুতরকুঞ্জতলকেলিসদনে।
বিলসি রতি-রভসহসিতবদনে॥
প্রবিশ রাধে মাধব সমীপমিহ॥

বাসকসজ্জিকা শ্রীরাধাকৃষ্ণ কুঞ্জে অগ্রসর হলেন। তারপর একটি গীত। এ গীতটি কার? কবিই যেন শ্রীকৃষ্ণের রূপবৈভবের প্রতি রাধা এবং দর্শকের

বিস্ময় বিমুগ্ধ ভাবের বর্ণনা দিচ্ছেন। যাই হোক, সখী রাধাকে পৌছে দিয়ে বিদায় নিলেন। 'সানন্দ গোবিন্দ' নামক একাদশ সর্গ সমাপ্ত।

সখী চলে গেলে কৃষ্ণ গান ধরলেন

কিশলয়শয়নতলে কুরু কামিনি চরণনলিনবিনিবেশম্।
তব পদপল্লববৈরি পরাভবমিদমনুভবতু সুবেশম্॥
ক্ষণমধুনা নারায়ণমনুগতমনুভজ রাধিকে॥

উভয়ের কেলিকলার বর্ণনার পর ক্লান্ত রাধার বক্তব্য

কুরু যদুনন্দন চন্দনশিশিরতরেণ করেণ পয়োধরে।
মৃগমদপত্রকমত্র মনোভবমঙ্গলকলসসহোদরে।
নিজগাদ সা যদুনন্দনে ক্রীড়তি হৃদয়ানন্দনে॥

রাধা কৃষ্ণকে তাঁর বেশবাশ ঠিক করে দিতে বললেন। এখানেই 'সুপ্রীত পীতাম্বর' নামক দ্বাদশ সর্গের সমাপ্তি।

দ্বাদশ সর্গে বিভক্ত এই কাব্যে গানগুলিই মুখ্য। গানগুলির রাগ তাল সর্বত্র উল্লিখিত। ভনিতা ও ধ্রুবপদের ব্যবহারও প্রত্যেকটি গানে পাই। জয়দেবের এই নাট-গীতিই নেপালের ভাষা নাটকের আদর্শ। তবে নেপালের ভাষা নাটকে ক্লাসিক্যাল সংস্কৃত নাটকের আদর্শও গৃহীত হয়েছে।

গীতগোবিন্দে কিছু বিবৃতি এবং বর্ণনা আছে। এই অংশে সময়ের নির্দেশ আছে। আর আছে পাত্রপাত্রী কে কাকে গানে বলছেন তার উল্লেখ। গান সমাপ্তির পরও গানেরই তাৎপর্যকে সম্প্রসারিত করা হয়েছে বিবৃতি-বর্ণনাতে। এ রকম ব্যাপার নেপালের নাটকেও দেখা যায়। নেপালের নাটকে প্রায়ই গান সমাপ্ত হবার পর গানের বক্তব্য গদ্য সংলাপে বিবৃত হয়েছে। জয়দেব গানে দর্শক-শ্রোতার জন্য মঙ্গল কামনা করেছেন। ভাষা নাটকেও অনুরূপ ব্যাপার পাই। নেপালের ভাষা নাটকে অঙ্কশেষে কবি নাট্যকারবৃন্দ সকলের জন্য মঙ্গল প্রার্থনা করেছেন।

বাংলা ভাষায় প্রথম নাট-গীতের উদাহরণ শ্রীকৃষ্ণকীর্তন। শ্রীকৃষ্ণকীর্তন কাব্যে জয়দেবের অনুসরণ আছে। এমন কি কবি বড়ু চণ্ডীদাস জয়দেবের গানের অনুবাদও করেছেন। এই কাব্যে গীতগোবিন্দের মতই তিনজন পাত্র-

পাত্রী। শ্রীকৃষ্ণকীর্তন কাব্যের ঘটনা জটিল ও ব্যাপক। স্থান ও কাল জয়দেবের তুলনায় অনেক বেশি বিস্তৃত। রাধা সহজে কৃষ্ণকে ধরা দিতে চান নি। কৃষ্ণও ছলে বলে কৌশলে রাধাকে বশে এনেছেন। শ্রীকৃষ্ণকীর্তনে রাধা চরিত্রে নাটকোচিত দ্বন্দ্বের ভূমিকাও উজ্জ্বল। সব মিলে শ্রীকৃষ্ণকীর্তন কাব্য নাট-গীতের পূর্ণরূপ।

শ্রীকৃষ্ণকীর্তন কাব্যের নাট্যরূপের লক্ষণ পাই কবির নাট্যনির্দেশ জ্ঞাপক কতকগুলি সংকেত ব্যবহারে। যেমন দণ্ডক (বর্ণনাত্মক বা বিবৃতিময়), লগনী (দ্বিসংলাপময় নাট্যরসাশ্রিত গীতপদ্ধতি), চিত্রক লগনী বা লগনী চিত্রক (চেষ্টা বা উদ্যোগ সমন্বিত দ্বিসংলাপময় গান), বিচিত্র (চিত্রক), লগনী দণ্ডক (সচেষ্টিত দ্বিসংলাপ গানের অংশ যা বর্ণনাত্মক বা বিবৃতিময়), প্রকীর্ণ বা প্রকীর্ণক লগনী (একাধিক দ্বিসংলাপময় ও বর্ণনা বিবৃতিময় অংশ), প্রকীর্ণ বা প্রকীর্ণক লগনী দণ্ডক (পূর্বোক্ত প্রকীর্ণ লগনী যদি আদ্যন্ত বর্ণনা বিবৃতিময় হয়), চিত্রক প্রকীর্ণ বা প্রকীর্ণক লগনী দণ্ডক (চেষ্টাময় একাধিক দ্বিসংলাপময় অংশের সঙ্গে বর্ণনা বিবৃতির মিশ্রণ), কাব্যোক্তি প্রকীর্ণক লগনী (প্রকীর্ণক লগনী গানে হৃদয়াবেগ যুক্ত চেষ্টিতের প্রাধান্য)।[১]

জয়দেবের কাব্য যে অভিনীত হত তার প্রমাণ পাই শুক্লধ্বজের সভাকবি রামসরস্বতীর উক্তিতে[২] 'কৃষ্ণের গীতক জয়দেবে নিগদতি/রূপক তালের চেবে নাচে পদ্মাবতী'। জয়দেবও বন্ধু গায়েন পরাশর এবং নর্তকী পদ্মাবতীর কথা ভনিতায় উল্লেখ করেছেন। শ্রীকৃষ্ণকীর্তনে দোহারের প্রতিশব্দ পাই পালি 'কোকিল কৈল পালি' গানে। আসামে নাট-গীতের মূল গায়েন হলেন ওঝাপালি। শ্রীকৃষ্ণকীর্তনকে ঝুমুর গানের অনুরূপ বলা হয়েছে।[৩] ঝুমুর গান আদি রসাত্মক, উক্তিপ্রত্যুক্তিমূলক। পাত্রপাত্রীর জয়-পরাজয় ঝুমুর গানে আছে। ঝুমুর গান অনেকটা নাট-গীতের মতই। বসন্তরঞ্জন রায় বিদ্বদ্বল্লভ বলেছেন "শ্রীকৃষ্ণকীর্তন গীতগোবিন্দের অনুকরণে রচিত গীতি-নাট্য-শ্রেণীর 'গীতিকাব্য'।" বলা বাহুল্য, শ্রীকৃষ্ণকীর্তন নেপালের ভাষা নাটক পর্যায়ের গ্রন্থ নয়। গীতিকাব্যের উপাদান শ্রীকৃষ্ণকীর্তনে লভ্য।

১. শ্রীসুকুমার সেন, বৈষ্ণবীয় নিবন্ধ, পৃ ৭৪-৮২
২. তদেব, পৃ ৮২
৩. হরেকৃষ্ণ মুখোপাধ্যায়, (বঙ্গীয়) সাহিত্য পরিষৎ পত্রিকা, 'রসশাস্ত্র ও শ্রীকৃষ্ণকীর্তন'।

শ্রীকৃষ্ণকীর্তনে—'পদের সংখ্যা ৪১৫। আরম্ভসূচক এবং পূর্বাপর সম্বন্ধ রক্ষার নিমিত্ত মাঝে মাঝে সংস্কৃত শ্লোক আছে।· প্রাচীন মৈথিলী ও অসমীয়া গীতিনাট্যে উপরি উক্ত রীতি অনুসৃত হইত।'[1] সুতরাং জয়দেবের গীতগোবিন্দে যে ধারার সূত্রপাত তা পরবর্তিকালে একটি বিশিষ্ট সাহিত্য-রীতির প্রতিষ্ঠা দিয়েছিল। অসমীয়া গীতিনাট্যের আলোচনা পরে করছি।

শ্রীকৃষ্ণকীর্তনের সংস্কৃত শ্লোকগুলিকে চিত্রডোর বলা হয়েছে। জয়দেবের নাট-গীতে এ জাতীয় চিত্রডোরের কথা আগে উল্লেখ করেছি। তবে গীতগোবিন্দের চিত্রডোররীতি ঈষৎ পল্লবিত।

শ্রীকৃষ্ণকীর্তনের চিত্রডোর প্রসঙ্গে আসা যাক। কৃষ্ণ যমুনায় অন্তর্হিত হলে রাধা বড়ায়ির কাছে কৃষ্ণের জন্য আকুতি জানাচ্ছে। বড়ায়ি রাধিকাকে তিরস্কার করলেন। 'তোত লাগি যমুনাত মৈল। / এবেঁ তোর মনে সুখ ভৈল॥' পরের পদটি আরম্ভের পুর্বে চণ্ডীদাস এই চিত্রডোর রচনা করলেন 'সখী সখীবৃতা রাধা বৃদ্ধাবচনসংযতা। / জগামাগারমাগারং বহন্তী মানসং শুচঃ।' রাধা বৃদ্ধের বচনে সংযত হয়ে মানসিক তাপ নিয়ে ঘরে গেলেন। রাধা চলে গেলে কৃষ্ণ জল থেকে উঠে 'গুপতেঁ রহিলা সে বৃন্দাবনে'। এখানে রাধার মানসিক তাপ বর্ণনা না করলে নাট্যক্রিয়া কিছু ক্ষুণ্ণ হত। জলকেলির জন্য রাধা যমুনার তীরে যাচ্ছেন। চণ্ডীদাস চিত্রডোর দিলেন, 'জরতীবচসা রাধাং চলিতাং যমুনামনু। / জগাদ চতুরঃ কৃষ্ণঃ সমাশ্বাসপুরঃসরম্।' এটিকে নাট্য-নির্দেশও বলা চলে। দানখণ্ডে কিংবা অন্যত্র এমন কতকগুলি সংস্কৃত শ্লোক আছে, যেগুলিতে নাট্যনির্দেশ এবং নায়ক-নায়িকার বিভিন্ন চেষ্টার বর্ণনা পাওয়া যায়। যেমন, 'রাধামধুরাধরোষ্ঠ কৃষ্ণঃ সতৃষ্ণো জরতীঞ্জগাদ' অথবা 'বেপমানতনুস্তন্বী জগাদ জরতীমিদং'। রাধার বেপমানতনুর কথা কয়েকবারই বলা হয়েছে। একটি শ্লোকে পাই 'রাধায়া বচনং শ্রুত্বা জরত্যা প্রতিপাদিতং। / প্রাহ মুক্তাঞ্চলং কৃষ্ণঃ সতৃষ্ণো রাধিকামিদং'। কৃষ্ণের উক্তিও সংস্কৃত শ্লোকে গৃহীত হয়েছে। যেমন, 'সতীত্বং তব বিজ্ঞাতং রাধিকে বদ মাধিকং। / অধুনা মম দানস্য গণনায়াং মনঃ কুরু॥' কৃষ্ণ দান চাইছেন

১. শ্রীকৃষ্ণকীর্তন, (ষষ্ঠ সংস্করণ) 'ভূমিকা', পৃ ১৶/-১৶

যিনি দান দিআঁ নাই গমনে।
বোলে দামোদর সত্য বচনে ॥

আর একটি শ্লোকে কৃষ্ণ রাধার কাছে অনুনয় করছেন

বিলেশয়বিষদ্বিষদ্‌বিষমরাগরাগাবলী—
শিখিজ্বলিতমানসো নিসরসো বশগোঽস্মি তে।
ততো বিতর রাধিকেঽধরসুধাং ময়ি দ্রুতং
ভূতসুখে সুখং মম সুখেতরবধেষিণি ॥

কিছু পরে কৃষ্ণ একটি শ্লোকে বড়ায়ির কাছে তাঁকে রাধার 'সুধাসারাধার-স্তনকনককুম্ভের প্রণয়িরূপে যেন গ্রহণ করে' এই অনুরোধ করলেন। উদ্ধৃতি বাড়িয়ে লাভ নেই। শ্লোকগুলি যে নিছক সংবাদ পরিবেশনের জন্যই রচিত হয় নি, উল্লিখিত শ্লোকসমষ্টি তার প্রমাণ।

নেপালের ভাষা নাটকে একই গানে উক্তি-প্রত্যুক্তি আছে। শ্রীকৃষ্ণকীর্তনেও অনুরূপ বাদাবাদিযুক্ত পদ পাওয়া যায়। রাধা কৃষ্ণকে মাতুলানীর প্রতি ভাগিনার প্রেম নিষিদ্ধ বলে স্মরণ করিয়ে দিলে কৃষ্ণ বিরক্ত ও অস্থির হয়ে বললেন 'মাউলানী মাউলানী রাধা ঘোসসি তুণ্ডে। / মোর পাঁচ শর তাপ পড়ু তোর মুণ্ডে' ॥ রাধা কৃষ্ণকে ভয় দেখালেন

কথাঁ না বসসি কাহ্নাঞি কথাঁ তোর ঘর।
মোর কংস নৃপতীক না করহ ডর।

শ্রীকৃষ্ণ ক্রুদ্ধ—'কি করিতে পারে তোর সে না কংস রাঅ। / দৈবকীনন্দন কাহ্ন কাখো না ডরাঅ'। শ্রীকৃষ্ণকীর্তনের নাট-গীতি-লক্ষণ এ সব উক্তি-প্রত্যুক্তিতে স্পষ্ট।

শ্রীকৃষ্ণকীর্তনে পাত্রপাত্রী তিনজন—কৃষ্ণ, রাধা, বড়ায়ি। কিন্তু অন্যান্য সখীরাও আছেন। তাদের বোধ হয় মূক অভিনয় ছিল। বড়ায়ি ষোলশ গোপী নিয়ে মথুরা যাচ্ছেন। রাধা বড়ায়িকে জিজ্ঞেস করলেন, কৃষ্ণ কেন অন্যান্য গোপীদের ছেড়ে তাঁকেই চাইছেন। হারখণ্ডে রাধা, সখী, বড়ায়ি, কৃষ্ণ সকলেরই উপস্থিতি দেখি। চণ্ডীদাস এঁদের সংলাপ রচনা করেছেন

বড়ায়ির বচন ধরিআঁ রাধা মনে।
ডাক দিআঁ সখিগণ আণায়িল তখনে ॥

সব সখি বুইল রাধা ভাল বুঝিলেঁ কাজ।
কেহোত পুরুষ নাহিঁ এথাঁ কিসে লাজ॥

* * *

সখিসব মিলী রাধা বড়ায়ির পাএ।
বুইল কাহ্ন পারিব বড়ায়ি কমণ উপাএ॥

জন্মখণ্ডে নারদের উপস্থিতি চমকপ্রদ।

পাকিল দাঢ়ী মাথার কেশ।
বামন শরীর মাকড় বেশ॥
নাচএ নারদ ভেকের গতী।
বিকৃত বদন উমত মতী॥
খণে খণে হাসে বিণি কারণে।
খনে হএ খোড খোণেকেঁ কানে॥

* * *

লাম্ফ দিআঁ খণে আকাশ ধরে।
খণেকেঁ ভূমিত রহে চিতরে॥

* * *

মেলে ঘন ঘন জীহের আগ।
রাঅ কাঢে যেন বোকা ছাগ॥

নারদের আবির্ভাবের সঙ্গে সঙ্গে নাটক জমে উঠত, সন্দেহ নেই। নারদের এই বর্ণনা পরবর্তিকালের বাংলা যাত্রার কথা স্মরণ করিয়ে দেয়। নেপালের ভাষা নাটকেও হাস্যরস সৃষ্টির জন্য বরুবা থরুবা অথবা প্রহাসিনী তিলোত্তমার উল্লেখ পাই।

শ্রীকৃষ্ণকীর্তনের রচনাকাল নিয়ে নূতন সংশয় দেখা দিয়েছে। সে সংশয়ের বিবরণ এখানে অপ্রাসঙ্গিক।

শ্রীকৃষ্ণকীর্তনের পর বাংলা ভাষায় নাট-গীতির উদাহরণ বিশেষ মেলে না। তবে অভিনয় চর্চা যে বন্ধ হয় নি তার সার্থক প্রমাণ চৈতন্যের সপার্ষদ অভিনয়। বৃন্দাবন দাস চৈতন্য-ভাগবতের মধ্য খণ্ডের অষ্টাদশ অধ্যায়ে চৈতন্যের নাট্যাভিনয়ের বিস্তৃত বিবরণ দিয়েছেন। এই বিবরণ বৃন্দাবনের অনুসরণে উল্লেখ করছি।

একদিন চৈতন্য বললেন, 'আজি নৃত্য করিবাঙ অঙ্কের বন্ধনে'। চৈতন্য

অভিনীত নাটক যে অঙ্কে বদ্ধ এ কথা জানতে পারা গেল। সদাশিব বুদ্ধিমন্ত খানের উপর ভার পড়ল প্রযোজনার

বলিলেন প্রভু কাচ সজ্জ কর গিয়া।
শঙ্খ, কাঁচুলী, পাটশাড়ী, অলঙ্কার।
যোগ্য যোগ্য করি সাজ কর সভাকার॥

গদাধরকে রুক্মিণীর পার্ট দিলেন। ব্রহ্মানন্দ তলবুড়ির পার্ট পেলেন। গদাধরের প্রবেশ সঙ্গে সখী সুপ্রভা। নিত্যানন্দ হবেন বড়াই। কোতোয়ালের ভূমিকা হরিদাসের। শ্রীবাসের 'কাচ' নারদের। স্নাতক শ্রীরাম। শ্রীমান বললেন 'দিয়ড়িয়া হাড়ি মুঞিঃ'। অদ্বৈত বললেন 'কে করিবে পাত্র কাচ?' চৈতন্য গোপীনাথ সিংহকে পাত্র নির্বাচন করলেন। তারপর বুদ্ধিমন্ত খানকে তাড়া দিয়ে চৈতন্য বললেন 'কাচ সজ্জ কর গিয়া নাচিবাঙ আমি'। বুদ্ধিমন্ত খান কাণ্ডার চান্দোয়া খাটিয়ে মঞ্চ গড়লেন। মঞ্চ বেশ সুন্দর হয়েছিল। নাটকের সামগ্রী নিয়ে বুদ্ধিমন্ত চৈতন্যসমীপে এলেন। চৈতন্য খুশী হলেন। চৈতন্যের ভূমিকা লক্ষ্মীর। তিনি 'প্রকৃতি-স্বরূপ নৃত্য' করবেন। চৈতন্য কি আগেই নাটকের মর্ম সকলকে বলে দিলেন? না হলে বৃন্দাবন দাসের এই উক্তির সম্যক ব্যাখ্যা করা যায় না—'শেষে প্রভু কথাখানি কহিলেন দড়'। সকলেই মর্ম শুনে বিষাদিত। যাই হোক, অদ্বৈত-শ্রীবাস চৈতন্যের কথা শুনে অভিনয়ে যোগ দিতে স্বীকৃত হন নি। কিন্তু চৈতন্যের আশ্বাসে তাঁরা আচার্য চন্দ্রশেখরের ঘরে গেলেন। দর্শক ভালই হয়েছিল। অদ্বৈত 'মহা-বিদূষকের প্রায়' নাচতে লাগলেন। নাচের পর কীর্তন। 'কীর্তনের শুভারম্ভ করিল মুকুন্দ। / রামকৃষ্ণ নরহরি গোপাল গোবিন্দ'। এরপর হরিদাসের প্রবেশ। জাঁকালো বেশ

মহা-পাগ শোভে শিরে ধটী পরিধান।
দণ্ডহস্তে সভারে করায় সাবধান।
আর মহা দুই গোঁফ করি বদন-বিলাস।

তিনি যেন সূত্রধারের মত দর্শকদের বলছেন, 'নাচিব লক্ষ্মীর বেশে জগতের প্রাণ'। গদাধরের সঙ্গে মুরারি গুপ্তও ছিলেন। প্রবেশ করলেন নারদরূপী শ্রীবাস

মহা-দীর্ঘ পাকা দাড়ী, ফোঁটা সর্ব-গায়।
বীণা স্কন্ধে কুশ হস্তে চারিদিগে চায়॥

তারপর

রামাঞ্চি পণ্ডিত কক্ষে করিয়া আসন।
হাথে কমণ্ডলু-পাছে করিলা গমন ॥

নারদ আসন নিলে তাঁর বেশভূষা দেখে 'সর্বগণ হাসে'। অদ্বৈত-শ্রীবাস নারদের আগমনের হেতু জিজ্ঞেস করলে নারদ বললেন নদীয়া নগরে শ্রীকৃষ্ণ এসেছেন এবং তিনি লক্ষ্মীবেশে নাচবেন। সুতরাং তাঁর এখানে আগমন। নারদরূপী শ্রীবাসকে দেখে অনেকেই চিনতে পারলেন না। শচীমাতা চিনতে পেরে মূর্ছিত হলেন।

এদিকে গৃহান্তরে চৈতন্য 'রুক্মিণী-আবেশে' মগ্ন হলেন। শ্রীকৃষ্ণের কাছে রুক্মিণী তাঁর বিপদ জানাতে যে পত্র লিখেছিলেন তাই যেন চৈতন্যের স্মরণপথে এল। চৈতন্য আবিষ্ট হয়ে পড়লেন। তিনি মঞ্চে এলেন কিনা বোঝা গেল না। কিংবা মঞ্চের মধ্যেই কি গৃহান্তর ছিল? বৃন্দাবন দাস বলেছেন 'এইমত বোলে প্রভু রুক্মিণী-আবেশে। / সকল-বৈষ্ণবগণ প্রেমে কান্দে হাসে।' 'বৈষ্ণবগণ' আসে কি করে? এদিকে শ্রীবাস ও হরিদাসের অভিনয় চলছিল। প্রথম প্রহরের কৌতুক অভিনয় শেষ হল।

দ্বিতীয় 'প্রহরে'[১] গদাধরের প্রবেশ। সঙ্গে সুপ্রভা সখী। (ছাপা বইয়ে সুপ্রভাত আছে)। ব্রহ্মানন্দের 'হাতে নড়ি, কাঁখে ডালী, নেত পরিধান' এই বেশে প্রবেশ। এঁদের দেখে হরিদাস হাঁকলেন 'তোমরা সব কে?' ব্রহ্মানন্দ বললেন 'যাই মথুরা আমরা', শ্রীবাস বললেন তোমরা দুজন কাদের মেয়ে? ব্রহ্মানন্দের উত্তর 'এ সংবাদ কেন জিজ্ঞেস করছ?' শ্রীবাস বললেন 'জানা কি অন্যায়?' মাথা নেড়ে ব্রহ্মানন্দ বলেন 'নিশ্চয়ই'। গঙ্গাদাস (এঁর 'প্রবেশে'র কথা ছিল না) জিজ্ঞেস করলেন 'আজি কোথায় রহিবা?' ব্রহ্মানন্দ বললেন 'তুমি থাকবার জায়গা দেবে'। গঙ্গাদাস একটু রেগে বললেন 'অত কথায় কাজ নেই তোমরা শীঘ্র এখান থেকে চলে যাও'। অদ্বৈত আপোষ করলেন। মাতৃসম পরনারীকে লজ্জা দিয়ে লাভ নেই। তিনি বললেন 'নৃত্যগীত প্রিয় বড় আমার ঠাকুর। / এথায়ে নাচাহ ধন পাইবা প্রচুর'। এ কথা শুনে গদাধর খুব খুশী হলেন। তিনি 'রমা বেশে গদাধর নাচে মনোহর। / সময়-উচিত গীত গায় অনুচর।' এ নৃত্য দেখে সকলে খুশী।

১. এই প্রহর কি নাটকের অঙ্ক?

হেনই সময়ে মহাপ্রভু বিশ্বম্ভর।
প্রবেশ করিলা আদ্যা-শক্তি-বেশধর।।
আগে নিত্যানন্দ বুড়ি বড়াইর বেশে।
বঙ্ক বঙ্ক করি হাঁটে, প্রেম-রসে ভাসে।।

চৈতন্যের সজ্জা এবং ভাব দেখে সকলের ধন্দ লেগে গেল। কারও কাছে তিনি কমলা, কারও কাছে রামপত্নী সীতা, কারও কাছে মহালক্ষ্মী অথবা পার্বতী, কারও কাছে মূর্তিমতী রাধা অথবা ভাগীরথী অথবা রূপবতী দয়ারূপে প্রতিভাত হলেন। চৈতন্যের মধ্যে পুরাণোক্ত দেবীদের প্রকাশ দেখা দিল। তিনিই প্রকৃতি-স্বরূপ শক্তি। 'আদ্যাশক্তি-বেশে নাচে প্রভু গৌরসিংহ।' নিত্যানন্দের হাত ধরে চৈতন্য নাচতে আরম্ভ করলেন। এমন সময় নিত্যানন্দ অভিনয় ভুলে গেলেন। তাঁর 'কোথায় বা গেল বুড়ি-বড়াইর সাজ।' তিনি মূর্ছিত হলেন। নাটকও আর এগোতে পারল না।

চৈতন্য যে নাটকটি অভিনয় করেছিলেন তার নাম জানা নেই। শ্রীসুকুমার সেন মনে করেন রাধা-বিরহ জাতীয় নাটক। যাই হোক, নাটকটি যে ক্লাসিক্যাল আদর্শের ছিল সে বিষয়ে সন্দেহ নেই। সাজসজ্জার বিবরণ থেকে বুঝতে পারি সে সময়ে নাটক অভিনয়ের চলন ছিল। অভিনয়ের পারদর্শিতা থেকে এও বোঝা যায় যে বাংলাদেশে অভিনয়কলার সমাদর ছিল।

চৈতন্য অভিনয়-গান-কবিতা ভালবাসতেন। রূপ গোস্বামীর ললিত মাধব, বিদগ্ধ মাধব, দানকেলিকৌমুদী অভিনীত হয়েছিল কিনা জানা নেই। এগুলি পুরোপুরিই ক্লাসিক্যাল নাটক।

জয়দেবের অনুসরণে নাট-গীত জাতীয় নাটক লিখেছিলেন রায় রামানন্দ 'জগন্নাথবল্লভ'।[১]

এই নাটকটির বিষয় রাধাকৃষ্ণের প্রণয়লীলা। পাত্রপাত্রী সাতজন—কৃষ্ণ, রাধা, বিদূষক, মদনিকা, অশোকমঞ্জরী, শশিমুখী, মাধবী। নাটকটি ক্ষুদ্র। সংস্কৃত ও প্রাকৃত ভাষায় রচিত। একই চরিত্র প্রয়োজনমত কখনও সংস্কৃত কখনও প্রাকৃত ভাষা ব্যবহার করেছেন। নাটকটিতে গান আছে একুশটি। নান্দীর দুটি গান বাদ দিলে কৃষ্ণের ৪টি, মদনিকার ৯টি, শশিমুখীর ২টি, রাধার

১. রামানন্দ উৎকলবাসী। সুতরাং নাটকটি উড়িষ্যার অবদান।

৩টি, বিদূষকের ১টি মোট উনিশটি গানে নাটকটি সমৃদ্ধ। প্রস্তাবনায় ২টি, প্রথম অঙ্কে ২টি, দ্বিতীয় অঙ্কে ৪টি, তৃতীয় অঙ্কে ৪টি, চতুর্থ অঙ্কে ৫টি, পঞ্চম অঙ্কে ৪টি মোট ২১টি গান পাই। গানগুলিতে রামানন্দ নিজের ভনিতার সঙ্গে পোষ্টা প্রতাপরুদ্রের নাম করেছেন। গীতরচনাতে জয়দেবের অনুকরণ সুস্পষ্ট। নাটকটিতে গদ্যসংলাপ অপেক্ষা কবিতা-সংলাপ বেশি। সেগুলির কাব্যসৌন্দর্যও অকিঞ্চিৎকর নয়। ভাষা নাটকের প্রভাব কিনা জানি না, অন্তত সংস্কৃত নাটক যে ভাষা নাটকের কাছাকাছি এসে গেছে এই নাটকটি তার প্রমাণ। বাংলা ভাষায় এই নাটকটির বেশ কয়েকটি অনুবাদের সংবাদ মেলে। নাটকটির সংক্ষিপ্ত বিবরণ দিচ্ছি।

প্রস্তাবনার পর রতিকন্দলের (বিদূষক) প্রবেশ। কৃষ্ণের বসন্তরাগে গান। গানটিতে বৃন্দাবনের প্রশস্তি আছে। তারপর কৃষ্ণ বাঁশী বাজালেন। নেপথ্যে সখীর গান 'কলয়তি নয়নং দিশি দিশি বলিতং'। এ গানে জানানো হল 'কোলবিপিনং প্রবিশতি রাধা'। রাধা, মদনিকা ও বনদেবতার প্রবেশের পর বংশীবাদক কে জানতে চাইলেন। সখী বললেন ইনি 'যুবতিচিত্তবিহঙ্গশাখী' মুকুন্দ। কৃষ্ণ ও রাধা উভয়ে উভয়কে দেখলেন। পূর্বরাগের সূচনাও এইখানে। এইখানেই 'পূর্বরাগ' নামে প্রথম অঙ্কের শেষ।

দ্বিতীয় অঙ্কে অশোকমঞ্জরী ও মদনিকা রাধার পূর্বরাগের বিষয় আলোচনা করছিলেন। মদনিকা গান্ধার রাগে একটি গানে সেই বার্তা জানালেন 'হরি হরি চন্দন-মারুত-পিকরুতমনু তনুমতনুবিকারম্।' দ্বিতীয় গানটি তোড়ী রাগে 'বিদলিত সরসিজ-দলচয় শয়নে'। মদনিকা শশিমুখীকে দিয়ে কৃষ্ণের কাছে রাধার প্রণয়লিপি প্রেরণ করলেন। কৃষ্ণ সামগুর্জরী রাগের গানে রাধা-প্রণয় এক রকম প্রত্যাখ্যান করলেন

সখি পরিহর বচনবিলাসম্
গোপ-শিশূনাং বিদিতমিদং মম জনয়তি গুরুপরিহাসম্।

আর একটি গানে কৃষ্ণ একটু কঠিন করে বললেন

কুলবনিতানামিদমাচরিতম্।
পরপুরুষাধিগমে গুরুদুরিতম্।

'ভাবপরীক্ষা' নামক দ্বিতীয় অঙ্কের সমাপ্তি।

তৃতীয় অঙ্কে রাধা একটি গানে তাঁর প্রণয়ের জন্য আক্ষেপ করছেন

কুলবনিতাজন-ধৃতমাচারম্।

তৃণবদগণয়ং গলিত-বিচারম্।

শশিমুখী রাধাকে কৃষ্ণ-প্রণয় ভুলতে বললেন 'রাধিকে পরিহর মাধবাগময়ে'। কিন্তু রাধার ব্যাকুলতা প্রশমিত হল না। একটি শ্লোকে রাধা তাঁর গুরুবিরহ-বার্তা শোনালেন

প্রেমচ্ছেদরুজোঽবগচ্ছতি হরির্নায়ং ন চ প্রেম বা

স্থানাস্থানমবৈতি নাপি মদনো জানাতি নো দুর্বলাঃ।

অন্যো বেদ ন চান্যদুঃখমখিলং নো জীবনং বাশ্রবং।

দ্বিত্রাণ্যেব দিনানি যৌবনমিদং হা হা বিধে কা গতিঃ।।

মদনিকা রাধাকে সান্ত্বনা দিলেন 'মুগ্ধে পরিহর শঙ্কিতমধিকময়ে'। মদনিকা রাধাচিত্রফলক রচনা করে মাধবীকে দিয়ে কৃষ্ণের কাছে পাঠিয়েছিলেন। মাধবী সেই ফলক হস্তে ফিরে এলেন। সঙ্গে কৃষ্ণের জবাব। কৃষ্ণের জবাবে রাধা খুশী হতে পারলেন না। কর্ণাট রাগে রাধা গাইলেন

মঞ্জুতর-গুঞ্জদলি-কুঞ্জমতি-ভীষণম্।

মন্দমরুদন্তরগ-গন্ধকৃত-দূষণম্।।

সকলমেতদীরিতম্।

কিঞ্চ গুরু-পঞ্চশরচঞ্চলং মম জীবিতম্।। ধ্রু।।

মত্তপিক-দত্তরুজমুত্তমাধিকরং বনম্।

সঙ্গসুখমঙ্গমপি-তুঙ্গভয়-ভাজনম্।।

রুদ্রনৃপমাশু বিদধাতু সুখ-সঙ্কুলম্।

রামপদধাম-কবিরায় কৃতমুজ্জ্বলম্।।

'ভাবপ্রকাশ' নামক তৃতীয় অঙ্কের সমাপ্তি।

রাধার ব্যাকুলতা দেখে মদনিকা ছুটলেন 'বকুলপাদপোপকণ্ঠে'। কৃষ্ণ 'মদনাবস্থাং নাটয়ন্ বিদূষকেন সহালপন্' প্রবেশ করলেন। মদনিকা মালব রাগে গাইলেন 'মাধব বপুরতিখেদম্ / জনয়তি চেতসি শতধা ভেদম্'। বিদূষক জানালেন কৃষ্ণ 'কুসুমশরব্যথিত'। বিদূষক 'দুঃখি বরাড়ী রাগে' গাইলেন—

নলিনবনং বনমালিকৃতে কৃতমুঞ্ছিত-কুসুম-পলাশং।

পল্লবলবমপি বৃন্দাবনমনু কলয়ামি ললিত-বিকাশম্।।

কৃষ্ণ রাধা-কথা শুনতে আগ্রহ দেখালেন। মদনিকা 'সাম তোড়ী' রাগে গাইলেন

মাধব গুরুতর-মনসিজ-বাধা।
হরি হরি কথমপি জীবতি রাধা।

মদনিকা চলে গেলে রাধা সঙ্কেতস্থানে এলেন। এসেই গান ধরলেন

তিমিরতিরোহিত-সরণী।
গিরিষু দরীষু সমেব হি ধরণী।
চিরয়তি কিং সখি দেবী।
বিধুরপি ময়ি কিমু ন হি হিতসেবী।

কৃষ্ণ কুঞ্জে বসলেন। এমন সময় বিদূষক বললেন 'রুণু-রুণু-সদ্দং কুণই'। নেপথ্যে মদনিকার গান

চিকুর-তরঙ্গক-ফেন-পটলমিব কুসুমং দধতী কামম্
নটদপসব্যদৃশা দিশতীব চ নর্তিতুমতনুমব৷মম্॥
রাধা মধুরবিহারা।
হরিমুপগচ্ছতি মন্থর-পদগতি লঘু লঘু তরলিত হারা॥
শঙ্কিত-লজ্জিত-রসভর-চঞ্চল-মধুর-দৃগন্ত-লবেন।
মধুমথনং প্রতি সমুপহরন্তী কুবলয়-দাম রসেন।

এখানে 'রাধাভিসার' নামে চতুর্থ অঙ্কের শেষ।

পঞ্চম অঙ্ক। শশিমুখী মদনিকার কাছে রাধাকৃষ্ণের মিলন-কথা শুনতে উৎসুক। শশিমুখীর গান

দর মুকুলারুণ-লোচনমানন ইহ গতকান্তি-বিকাশে।
কমলমিবারুণ-মুষসি বিধাবনুবিম্বিতমম্বুসকাশে॥
কিমিদমিয়ং প্রবিশন্তী।
ভজতি মনো মম রতিবিরতাবিব বনিতা কাপি চলন্তী।

মদনিকা জানালেন 'রমণীয়তা বসন্ত-যামিনী-পরিণামস্স'। তারপর 'আভীর রাগে' গাইলেন রাধা-কৃষ্ণকেলিকথা

মৃদুমঞ্জীর-রবানুগতং গতমনয়া শয়ন-সমীপম্।
মধুরিপুণাপি পদানি কিয়ন্ত্যপি চলিতং কিয়দনুরূপম্॥
শশিমুখি কিং তব বত কথয়ামি।
রাধামাধব কেলিভরাদহমদ্ভুতমাকলয়ামি।

আরও একটি গানে সে মিলন-কথা ব্যক্ত করলেন মদনিকা

অভিমত-গাঢ়-মনোরথ-সমুচিত-রতিপতি-সমরবিশেষে।
বিজয়-পরাজয়-পরিচয়-বিমুষিত-চেতসি বলদভিলাষে॥
লুলিত মনোহরদেহা।

এমন সময় 'কষ্টং কষ্টং' শোনা গেল। রাধা এই দুর্যোগে নিজের মন্দভাগ্যের কথা স্মরণ করলেন। বৃষভানুর অরিষ্টকে দমন করে কৃষ্ণ ফিরে এলেন। মদনিকা সহর্ষে বললেন 'অহো, রমণীয়কং জয়শ্রী ভূষণস্য বৎসস্য'। কৃষ্ণের গতরাত্রির বিস্রস্ত বেশবাসের ব্যাখ্যাও হল। কৃষ্ণ 'মঙ্গলগুজ্জরী রাগে' গান ধরলেন

পরিণত-শারদ-শশধর-বদনা।
মিলিতা পাণিতলে গুরুমদনা॥
দেবি কিমিহ পরমস্তিমদিষ্টম্।
বহুতর সুকৃতি-ফলিতমমুদিষ্টম্॥

'ইতি জগন্নাথবল্লভ নাটকে শ্রীরাধাসঙ্গমো নাম' পঞ্চম অঙ্কের সমাপ্তি।

রায় রামানন্দের নাটক অভিনীত হয়েছিল কিনা জানা নেই। তবে চৈতন্য-চরিতামৃতে রামানন্দের নাট্যানুরাগের কথা সবিস্তারে বলা হয়েছে। ললিত-মাধব, বিদগ্ধমাধব নাটকের তিনি যে একজন গুণগ্রাহী ছিলেন সে প্রসঙ্গ চৈতন্যচরিতামৃতে বর্ণিত হয়েছে। মহাপ্রভুর কথা বলতে গিয়ে রামানন্দ পুতুল নাচের কথা বলেন

ঈশ্বর তুমি যে চাহ করিতে।
কাষ্ঠের পুতুলী তুমি পার নাচাইতে।

রামানন্দ একজন ভাল ডিরেক্টর ছিলেন। প্রদ্যুম্ন মিশ্র রায়গৃহে উপস্থিত হলে তাঁর সেবক বললে

দুই দেবকন্যা হয় পরম সুন্দরী।
নৃত্যগীতে নিপুণতা বয়সে কিশোরী॥
তাহা দোঁহা লঞা রায় নিভৃত উদ্যানে।
নিজ নাটক গীতের গান শিক্ষায় নর্তনে॥

সেই দুই জনা লঞা ॥
স্বহস্তে করান তাঁর অভ্যঙ্গ মর্দন।
স্বহস্তে করান স্নান গাত্র সংমার্জন ॥
স্বহস্তে পরান বস্ত্র সর্বাঙ্গমণ্ডন…।
তবে সেই দুই জনে নৃত্য শিখাইল।
গীতার গূঢ় অর্থ অভিনয় করাইল ॥
সঞ্চারী সাত্ত্বিক স্থায়িভাবের লক্ষণ।
মুখে নেত্রে অভিনয় করে প্রকটন ॥
ভাব প্রকট লাস্য রায়ে যে শিক্ষায়।
জগন্নাথের আগে দোঁহে প্রকট দেখায় ॥

এ বিবরণ থেকে মনে হয় জগন্নাথবল্লভ নাটক অভিনীত হয়েছিল। কেন না রায় 'নিজ নাটক গীতের' রিহ্যার্সল দিয়েছিলেন।

রায় রামানন্দ বাঙ্গালী নন। কিন্তু তাঁর রচনার প্রভাব বাংলা বৈষ্ণব সাহিত্যে গুরুতর। সে যাই হোক বাঙ্গালীর নাট্যচর্চার আর একটি উদাহরণ চৈতন্যচরিতামৃতে ধরা আছে

বঙ্গদেশী এক বিপ্র প্রভুর চরিতে।
নাটক করি লইয়া আইল শুনাইতে ॥

এই নাটকটি স্বরূপ দামোদর অনুমোদন করেন নি। নাটকটির নামও জানা নেই। এই বিপ্র কে তাও জানি না। তবে নাটকটির নান্দী শ্লোক চৈতন্যচরিতামৃতে উদ্ধৃত আছে

বিকচকমলনেত্রে শ্রীজগন্নাথসংজ্ঞে।
কনকরুচিরিহাত্মন্যাত্মতাং যঃ প্রপন্নঃ।
প্রকৃতিজড়মশেষং চেতয়ন্নাবিরাসীৎ।
স দিশতু তব ভব্যং কৃষ্ণচৈতন্যদেবঃ।

ষোড়শ শতাব্দের একেবারে শেষের দিকে গোবিন্দদাস 'সঙ্গীতমাধব' নামে একখানি সঙ্গীতনাটক লিখেছিলেন। 'সঙ্গীতমাধব' নাটকের পুথি পাওয়া যায় নি। ঐতিহাসিক অক্ষয়কুমার মৈত্রেয় এই নাটক সম্বন্ধে যে সংবাদ দিয়েছিলেন তা এই—'পদ্মাবতী তীরবর্তি-গোপালবয়নগরনিবাসি-গৌড়াধিরাজ মহামাত্য-শ্রীপুরুষোত্তমদত্তসত্তমতনুজঃ শ্রীসন্তোষ দত্তঃ। স হি শ্রীনরোত্তমদত্ত-

সত্তমমহাশয়ানাং কনীয়ান্ যঃ পিতৃব্যভ্রাতৃশিষ্যঃ। তেন চ শ্রীরাধা-মাধবয়োঃ প্রকটলীলানুসারেণ লৌকিকরীত্যা পূর্বরাগাদিবিলাসাঢ্য-সঙ্গীতমাধবং নাটকং বিরচয্য নানারত্নাদিদানেন সাম্না পুরস্কৃতা সমর্পিতোঽস্তি।' শ্রীসুকুমার সেন অনুমান করেন সঙ্গীতমাধবের গানগুলি (ব্রজবুলি ও সংস্কৃতে লেখা) সম্ভবত 'তাঁহার (গোবিন্দদাসের) পদাবলীর মধ্যে বিকীর্ণ হইয়া আছে।' যেমন পদামৃত-সমুদ্রে সঙ্কলিত এই পদটি

ধ্বজবজ্রাঙ্কুশপঙ্কজকলিতম্
ব্রজবনিতাকুচকুঙ্কুমললিতম্।
বন্দে গিরিবরধরপদকমলম্
কমলাকরকমলাঞ্চিতমমলম্।
মঞ্জুলমণিনূপুররমণীয়ম্
অচপলকুলকামিনীকমনীয়ম্।
অতিলোহিতমতিরোহিতভাসম্
মধুমধুপীকৃতগোবিন্দদাসম্।।

বাংলাদেশে নাটপালা রচনার বিশেষ পরিচয় পাওয়া যায় না। এর কারণ মঙ্গলকাব্যের অত্যধিক জনপ্রিয়তা। নাটপালাগুলিতে উল্লিখিত 'দিবস' এ দিক থেকে উল্লেখযোগ্য। মঙ্গলকাব্যের 'পালা'র মত এক এক দিবসে এক একটি বিষয় মঞ্চে অভিনীত হত। তবে মঙ্গলকাব্যগুলি যেমন আট পালা বা বারো পালায় বিভক্ত, নাট-গীতিগুলি সে রকম নির্দিষ্ট দিবসে বিভক্ত নয়।

মঙ্গলকাব্যগুলি পাঁচালি। পাঁচালি পরিবেশনরীতিতে পুতুল নাচের অংশ ছিল। যদিও তা আখ্যায়িকা কাব্য। শ্রীসুকুমার সেন তাঁর 'বাঙ্গালা সাহিত্যের ইতিহাস' প্রথম খণ্ডের পূর্বার্ধে ভবেন্দ্রনারায়ণ চৌধুরীর প্রবন্ধের অংশবিশেষ উদ্ধৃত করে চণ্ডীমঙ্গল কাব্যের গানের পরিবেশন-বৈশিষ্ট্যের উদাহরণ দিয়েছেন। আমরা সে প্রবন্ধের অংশ-বিশেষ উদ্ধার করছি। 'নবমীর রাত্রিশেষে আর একটি কৌতুকাবহ ঘটনা ঘটে। দক্ষিণ পাটনের মশানে উপস্থিত করিয়া শ্রীমন্তের প্রাণদণ্ডের জন্য যখন কোটাল শাণিত খড়্গ উত্তোলন করে, তখন তাহার উদ্ধারার্থ চণ্ডীদেবী পক্ককেশা বৃদ্ধারূপে মশানে অবতীর্ণা হন, আসরে গায়কদের একজন বুড়ীর মুখোষ মুখে দিয়া ঐ অংশ অভিনয় করে। তৎপরে ভৈরবী বেশে দুর্গার আগমন, সর্বশেষে চামুণ্ডারূপে দেবী মশানে অবতীর্ণা হইয়া রাজার

সৈন্যসামন্ত সংহার করিতে পারিলে শ্রীমন্তের মুক্তি হয়।...এই চামুণ্ডা নামা অংশটি নিম্ব কাষ্ঠে নির্মিত চামুণ্ডার মুখোষ মুখে দিয়া গায়েনদের একজন অভিনয় করিয়া থাকে। এই অভিনয় ও ঐ মুখোষখানি তাহারই চিরন্তন সম্পত্তি।... কোটালের মুখোষ আছে। ভৈরবীর কেবল 'কপালী' অর্থাৎ সোনার মুকুট, মুখোষ নাই। ইহা ব্যতীত গানের মধ্যে মধ্যে হাস্যোদ্দীপক সংও অনেক দেওয়া হয়।' ধর্মের গাজনে এবং দুর্গাপুজায়, ধর্মমঙ্গল ও চণ্ডীমঙ্গল গানে 'পাতা নৃত্যো'র ব্যবস্থা ছিল। বৈষ্ণব পদাবলীকীর্তনের দ্রুত বিস্তার ও প্রসারও নাট-গীত রচনায় উৎসাহের অভাব হতে পারে। বিশেষত পালাবদ্ধ কীর্তনের জনপ্রিয়তা সপ্তদশ শতাব্দ থেকে খুবই বাড়তে থাকে। বৈষ্ণব পদাবলীর পরিবেশনরীতিতে এবং রচনাকৌশলে নাটকীয়তা স্বতঃস্ফূর্ত। রবীন্দ্রনাথ পদাবলীতে নাটকীয় রূপ ও রীতির সন্ধান দিয়েছিলেন। এই কারণে বোধ করি পূর্বাঞ্চলের অন্যান্য স্থানের মত বাংলাদেশে ভাষা নাটকের প্রসার ঘটে নি।

যাই হোক, সপ্তদশ শতাব্দের একেবারে শেষ দিকে বাংলা যাত্রার জনপ্রিয়তা দেখা দেয়। পুরানো যাত্রার নিদর্শন আমরা পাই নি। তবে যাত্রা যে নাট-গীতেরই পরিণতি সে সম্বন্ধে সন্দেহের অবকাশ নেই।

উড়িষ্যার রাজা কপিলেন্দ্র দেবের (১৪৩৫-১৪৬৬) পরশুরামবিজয় উমাপতির পারিজাতমঙ্গল নাটকের মত। ভাষা সংস্কৃত। একটি মাত্র গান আছে।

## মিথিলা

জয়দেবের অনুসরণে মিথিলার কবি উমাপতি পারিজাতহরণ সঙ্গীত নাটক লিখলেন। উমাপতির রচনা সংস্কৃত নাটকের মত। সংস্কৃত নাটকের মত নান্দী, প্রস্তাবনা, ভরতবাক্য পারিজাতহরণে আছে। কিন্তু অঙ্ক বিভাগ নেই। উমাপতি একে নাটক বলেন নি, বলেছেন মঙ্গল অভিনয়। 'উমাপত্যুপাধ্যায়-বিরচিতং নবপারিজাতমঙ্গলমভিনীয় বীররসাবেশং শময়স্তু ভবন্তো ভূপালমণ্ডলম্'। 'তদ্ গীয়তাং মঙ্গলম্'। জয়দেবও তাঁর রচনাকে মঙ্গল-উজ্জ্বল গীতি বলেছেন। একজন মৈথিল পণ্ডিত বলেছেন, "এহি মে 'নব' পদ সँ নবীনতাক সংকেত ভেটৈছ জে ই মঙ্গল নাম সँ অভিহিত নাটকভেদ নবে প্রচলিত অছি, জকর

অভিনব নাট্যশৈলী (টেকনিক) তৎকালীন লোকমঞ্চক উপযুক্ত 'আশুপ্রান্তং' জনতা যে মনোবিনোদক সামগ্রী উপস্থিত কয়বা লেল প্রযুক্ত কয়ল গেল অছি। এহি অভিনব মঙ্গল রূপক যে গেয় লোকগীতক প্রধানত পরিলক্ষিত অছি।" শ্রীসুরেন্দ্র ঝা'র এই মন্তব্য প্রণিধানযোগ্য। তিনি এই রচনায় 'লোক' সংস্কারকেই গুরুত্ব দিয়েছেন। বস্তুত আশুপ্রকে আনন্দ দেবার জন্যই এ রকম রচনার উদ্ভব।

পারিজাতহরণের গল্প হরিবংশ এবং ভাগবতে আছে। উমাপতি তাকেই সঙ্গীত নাটকের ফ্রেমে বেঁধেছেন। পুরাণে নেই এমন চরিত্র হচ্ছে সুমুখী। পুরাণের প্রদ্যুম্ন পারিজাতহরণ নাটকে অর্জুন হয়েছেন। সুভদ্রার অবতারণাও নূতন। পারিজাতহরণের পাত্রপাত্রী এই কয়জন, শ্রীকৃষ্ণ, অর্জুন, নারদ, ধর্মদাস, রুক্মিণী, সত্যভামা, সুভদ্রা, মিত্রসেনা, সুমুখী—মোট নয় জন। সূত্রধার নটীর উপস্থিতি প্রস্তাবনা অংশে।

একুশটি গান আছে। প্রস্তাবনায় ২, কৃষ্ণের ২, নারদের ৩, সত্যভামার ৭, সুমুখী ১, রুক্মিণী ১, সূত্রধার-অধিকারীর ১, প্রবেশক ৩, কৃষ্ণ-রুক্মিণীর বসন্তবিহার ১। নেপালের ভাষা নাটকের মতই প্রবেশক গান

কংস কেসি কুল মোচল, উগ্রসেন দেল রাজ।
যদুকুল কএল নিরাকুল, তৈও বহুত অছি কাজ ॥

নারদের প্রবেশ-বর্ণনা

অবতরু অবনী তেজল অকাশে
ন থিক দিবাকর ন থিক হুতাশে।
ধোতী ধবল তিলক উপবীত
ব্রহ্মতেজ অতি অধিক উদীত।

সত্যভামার প্রবেশ

সত্যভামা দেবি দেল পরবেশ
স্বামী সোহাগ সোহাউনি বেশ।
হরষিত হৃদয় গরুঅ অভিমান
কৃষ্ণ পিআরী প্রাণ সমান।

ইত্যাদি। নেপালের ভাষা নাটকে পাত্রপাত্রীরা নিজেরাই নিজেদের চেহারা ইত্যাদির বর্ণনা দেয়। উমাপতির নাটকেও তাই। উমাপতির প্রবেশক-বর্ণনায় সূত্রধারের কর্তব্য স্বীকৃত।

উমাপতির সঙ্গীত নাটকের গান মৈথিলী ভাষায়। বাকি অংশ সংস্কৃত-প্রাকৃতে। নেপালের ভাষা নাটকে সংস্কৃতের ব্যবহার নান্দী প্রস্তাবনা অংশেই সীমাবদ্ধ। উমাপতির নাটকের রচনাকাল নিয়ে সংশয় থাকলেও মোটামুটি এই নাটক যে চতুর্দশ শতাব্দেই আরব্ধ হয়েছিল সে বিষয়ে অনেকেই একমত। সংক্ষেপে নাটকটির পরিচয় দিচ্ছি।

নান্দী প্রস্তাবনার পর শ্রীকৃষ্ণ, রুক্মিণী ও সখীর প্রবেশ। রৈবত পর্বতে বসন্তশোভার বর্ণনা দিচ্ছেন সূত্রধার

অনগণিত কিংশুক চারু চম্পক বকুল বকছল ফুল্লিআ।
পুনু কতহু পাটলি পটলি নীপ নেবারি মাধবি মল্লিআ।।
করজোরি রুকমিনি কৃষ্ণ সংগ বসংত রংগ নিহাররী।

এমন সময় নারদের প্রবেশ। এসে গান ধরলেন 'জাএব হরিক সমাজে, পাএব নয়ন সুখ আজে।' সখী সুমুখীর সঙ্গে নারদ একটু রহস্যালাপ করলেন। তারপর পারিজাত পুষ্প কৃষ্ণকে দিলেন 'সুরপতি দেল অমূলে, পারিজাত এক ফুলে।' শ্রীকৃষ্ণ ফুল গ্রহণ করলেন। সত্যভামার প্রবেশ। সুমুখীকে তিনি কৃষ্ণমিলনের উৎকণ্ঠা জানাচ্ছেন 'রভসি চলু ফুলবাড়ী, তহাঁ মিলত মোর মদনমুরারী।' তারপর তিনি মাধবীলতার অন্তরালে থেকে কৃষ্ণ-রুক্মিণী কি করছেন তা দেখতে চাইলেন। কৃষ্ণ নারদের কাছে পারিজাত পুষ্পের মাহাত্ম্য শুনতে চাইলেন। তখন নারদ একটি শ্লোকে বললেন

রূপং গন্ধং রসং স্পর্শং নরো যো যং যমিচ্ছতি।
যাচিতং তং তদা তস্মৈ সর্বং পুষ্পং প্রযচ্ছতি।।

কৃষ্ণ রুক্মিণীকে পারিজাত পুষ্প দিলেন। সত্যভামা সবই লক্ষ করলেন। রুক্মিণী গানে মনের আনন্দ প্রকাশ করলেন 'আজ জন্ম ফল ভেলা, সব পরিতেজি হরি মোহি ফুল দেলা।' সত্যভামা সখী সুমুখীকে ডেকে বললেন, এর পর দেখবার শোনবার কি আছে? বাড়ী চল। সত্যভামা কৃষ্ণের অনুরোধ উপেক্ষা করে চলে গেলেন। সখী সুমুখী কৃষ্ণকে সত্যভামার কথা জানালেন। তিনি কৃষ্ণকে অনুরোধ করলেন 'মাধব আবহু

করিঅ সমধানে, সুপুরুষ নিঠুর রহয় ন নিদানে।' এদিকে সত্যভামা আক্ষেপ করতে লাগলেন

জলধর ছাহরি তর হম সুতলহু, আতপ ভেল পরিণামে।
সখি হে! মন জনু করিঅ মলানে,
অপন করম ফল হম উপভোগব তোহেঁ কিঅ তেজহ পরাণে।

অতএব

সাজনি! আব জিবন কোন কাজে,
পহু মোহি দিন করু অপযশ জগ ভরু সহয় নে পাবিয় লাজে।

শ্রীকৃষ্ণ বদ্ধাঞ্জলি হয়ে মানিনীর মান ভাঙ্গাতে চাইছেন

অবগুন পরিহরি হরষি হেরু ধনি মানক অবধি বিহানে।
হিমগিরি কুমরি চরণ হৃদয় ধরি সুমতি উমাপতি ভানে॥

সত্যভামা আরও কঠোর হলেন। এবার তিনি আসল কথা বললেন 'মাধব করহ হমর সমধানে, দেহ মোহি পারিজাত তরুদানে'। কৃষ্ণ পারিজাত বৃক্ষ আনবার আশ্বাস দিলেন। ইন্দ্র পারিজাত বৃক্ষ দিলেন না। তখন কৃষ্ণ অর্জুনকে পাঠালেন। সত্যভামাকে আশ্বাস দিলেন 'ইন্দ্রমদং চাহপবারয়ামি'। সত্যভামা একটি গানে আনন্দ প্রকাশ করলেন। তাঁর বাম নয়ন কাঁপল॥ নারদ ধনঞ্জয়-ইন্দ্রের যুদ্ধবর্ণনা দিলেন একটি গানে। কৃষ্ণ পারিজাত বৃক্ষ সত্যভামাকে দিলেন। তখন সত্যভামা গান ধরলেন

জয় জয় পারিজাত তরুরাজ
পাওল পুরুব পুন দরসন আজ
সর্গক ভূষণ গুণক নিবাস
সুরহুক তোহেঁ পরিপুরহ আস।

তারপর সকলে গাইলেন

জলধর সময় করহু জলদানে
ভরলি রহথু ধরণী ধনধানে।

এখানে পারিজাতহরণ নাটকের সমাপ্তি।

পণ্ডিত জয়কান্ত মিশ্র জ্যোতিরীশ্বরের 'ধূর্ত সমাগম' নাটিকা ছাপিয়েছেন। বিদ্যাপতির গোরক্ষবিজয় নাটিকাও সঙ্গীতনাটক শ্রেণীর। এই নাটকটিতে কয়েকটি গান আছে। গানগুলি মৈথিলী ভাষায়। বাংলা ভাষার সঙ্গে

বিদ্যাপতির মৈথিল গানগুলির আশ্চর্য সাদৃশ্য লক্ষ করা যায়। নাটকটি লেখা হয়েছিল শিবসিংহের আদেশে। নারীমোহে আবদ্ধ গুরু মীননাথকে শিষ্য গোরক্ষ কর্তৃক উদ্ধার নাটকটির বিষয়। প্রথম গানটি এই

মুণ্ডবক বাস মনে নাহি আধি
তপ রতি রস ন সমুদিত সমাধি।
মন পরিতোষ রোষতহ দূন
মারল মদন জিআউল পুন।
মুণ্ডতি কারণে রে ভেলাহ জটাধারী
ভুক্তি কারণে অর্ধতনুধর নারী।
ভনই বিদ্যাপতি পুববথু আসা
মঙ্গল কারএ দেব দিগবাসা।

নেপাল রাজদরবার লাইব্রেরিতে একটি পুথিতে পাই 'শ্রীবিদ্যাপতি সৎকবি-পুরস্থ গোরক্ষবিজয়নাম নাটকনটনাথ মহারাজাধিরাজ শ্রীমৎশিবসিংহ দেবপাদঃ'। বিদ্যাপতি মণিমঞ্জরিনাটিকা নামে আর একটি নাটক লিখে থাকতে পারেন।

মিথিলা অঞ্চলে এ সব নাটকের আদর বাড়তে থাকে। সপ্তদশ-অষ্টাদশ-উনবিংশ শতাব্দ পর্যন্ত এই নাটকের ক্রমপরিণতি লক্ষ করলে দেখা যায় যে সংস্কৃত নাটকের কাছে ঋণী হলেও এই সব নাটকে ধীরে ধীরে বাংলা যাত্রার মতই গীতেরই প্রাধান্য সূচিত হতে থাকে। সপ্তদশ শতাব্দে রচিত রামদাসের আনন্দবিজয় নাটকটিতে সংস্কৃত-প্রাকৃতের সঙ্গে মৈথিলী গান পাই। নাটকটির সংক্ষিপ্ত পরিচয় দিই।

নান্দী প্রস্তাবনার পর শ্রীকৃষ্ণ ও বিদূষকের প্রবেশ। শ্রীকৃষ্ণের প্রবেশ ঘোষিত হচ্ছে এইভাবে

নাগরি হৃদয় সরোজ দিনেশ,
আনন্দময় মাধব পরবেশ।

আর বিদূষক

হমহি বিদিত আনন্দকন্দ।
আধি অঁধার অখণ্ডিত চন্দ।

বিদূষক কৃষ্ণকে রাধার দেহকান্তির বর্ণনা দিলেন। কৃষ্ণ রাধাকে দেখবার জন্য উৎকণ্ঠিত হলেন। সোৎকণ্ঠমাধব নামক প্রথম অঙ্কের সমাপ্তি।

দ্বিতীয় অঙ্কে বিচক্ষণা বাচালা ইত্যাদি সখীসহ রাধার প্রবেশ

দেল পরবেশ পরম সুকুমারি।
হংস গমনি বৃষভানু দুলারি॥

বিদূষক আনন্দক এদের প্রতারণা করবার জন্য দৈবজ্ঞের ছদ্মবেশে দেখা দিলেন। তিনি গুণনিধান বলে নিজের পরিচয় দিলেন। শিবপূজার জন্য তাঁদের পুষ্পচয়ন করতে বললেন। রাধা এবং সখীরা যখন পুষ্পচয়নে ব্যস্ত তখন কৃষ্ণ-আনন্দক দেখা দিলেন। কৃষ্ণ-বিদূষক এবং বিদূষক-রাধার মধ্যে দীর্ঘ আলাপ হল। তারপর হলায়ুধ এসে জলক্রীড়ায় আহ্বান করলেন কৃষ্ণকে। এখানে রাধার কৃষ্ণ অনুরাগের চিত্র পাই।

তৃতীয় অঙ্কটি অন্যান্য অঙ্কের তুলনায় দীর্ঘ। রাধা শিবের আরাধনা করছেন। শিব বর দিলেন। রাধা বিরহে জরজর।

মাধব বিরহেঁ বিয়োগিনি ভেস
দেল বৃসভানু দুলহি পরবেশ।
মানস আকুল বিকল শরীর
মুখ রুচি মলিন নয়ন দর নীর।
থীর চেত নহিঁ দীর্ঘ নিসাস
আধি অধীনি আলি জন পাস।

রাধা সখীদের কাছে শ্যামসুন্দরের নানা কথা বলছেন। রাধার ঘন ঘন মূর্ছা হল। তিনি একের পর এক গানে তার দারুণ বিরহ-বার্তা শোনাচ্ছেন। তখন এক কাপালিক তাঁদের বললেন 'তুমং বৃন্দাবনং গত্বা চিট্‌ঠ।' সেখানেই মাধব মিলবে। এখানে তৃতীয় অঙ্কের সমাপ্তি। চতুর্থ অঙ্কে কৃষ্ণবিলাপ। কৃষ্ণের

মলয়সমীরন পরসল মোর
দেহ দাহ উপাজাবএ ঘোর।
হিমকর বমএ গরল সম তেজ
দহন গহন সম সরসিজ সেজ।

কৃষ্ণ আক্ষেপ করছেন। পরে রাধা এবং কৃষ্ণ মিলিত হলেন। এর পর সমবেত সঙ্গীত

অরজু পুরুষ জত সুকৃত সমাজ,
তত পরিণত মোর সুদিবস আজ॥
কোকিল কমল কলানিধি দেহ
জন্থি বিনু ঘম সম মিলু হম সেহ॥
সুজন মিলন দুখ সাগর সেতু
জানল সুরতরু তহ সুখ হেতু॥
সরস রাম ভন অপন বিচার,
সুজন সমাজ সংসারক সার॥
কমলাবতি কমলিনি অলিরূপ
রস বুঝ সরসময় সুন্দর ভূপ॥

রমাপতির কীর্তনীয়া নাটক 'রুক্মিণী-পরিণয়'ও সংস্কৃত-প্রাকৃত এবং মৈথিলী ভাষায় রচিত। এই নাটকে নান্দী প্রস্তাবনা আছে। পাত্রপাত্রীর প্রবেশগীতও নেপালের ভাষা নাটকের মতই। যেমন রুক্মিণীর প্রবেশ

রুকুমদ কুমর দেল পরবেস।
কোপিত বদন ভয়ঙ্কর ভেস॥
কুটিল ভৌঁহ সংকুচিত ললাট।
রণ অতি নিরভয় হৃদয়-কপাট॥

কঞ্চুকী

হমে কঞ্চুকি নয়সাগর নাম।
নৃপ অভিলখিত করিঅ সবঠাম॥
কাম কুসুম তহ উজ্জ্বল কেশ।
সবতরু সবকে দিঅ উপদেস॥

মৈথিলী কবি নাট্যকারেরা কখনও কখনও ভাষা নাটককে সংস্কৃত আবরণে সজ্জিত করেছেন। নেপালের নাটকে সংস্কৃত বর্জন করবার প্রবণতা আছে। কিন্তু মৈথিল নাটকে সর্বত্র এ ব্যাপার দেখা যায় না। 'রুক্মিণী-পরিণয়' নাটক ছয়টি অঙ্কে বিভক্ত। প্রধান পাত্রপাত্রী কৃষ্ণ, রুক্মিণী, ঘটক, ভীমক, নয়সাগর, সুদক্ষিণা, সুশোভনা, দারুক, নারদ ইত্যাদি।

অষ্টাদশ শতাব্দের শেষের দিকে নন্দীপতির 'কৃষ্ণকেলিমালা' নাটকটির গঠনশৈলীর কিছু পরিবর্তন লক্ষণীয়। নাটকটিতে কৃষ্ণের 'দধলীলা' 'কদমলীলা' 'কালিয়লীলা' 'পুতনাবধ' এই চারটি মুখ্য বিষয় বর্ণিত। এই চারটি বিষয়ের

মধ্যে অন্তরঙ্গ যোগসূত্র নেই। অবশ্য প্রত্যেকটি বিষয়েরই আলম্বন শ্রীকৃষ্ণ। যদিও আকারে এটি নাটক কিন্তু প্রকৃতিতে একে গীতিকাব্য বলা উচিত। প্রবেশ-সূচনাগীতি এবং বিভিন্ন চরিত্রের প্রবেশগীতি এই নাটকে আছে। কৃষ্ণের গুণকীর্তন বারংবার করা হয়েছে। রাধা এবং রাধার সখী কমলাক্ষী বিশালাক্ষী এবং নারদ নাটকের অন্যতম পাত্রপাত্রী। নন্দীপতিকে 'গোআলরী' শ্রেণীর মৈথিল গীতির প্রবর্তক বলা হয়। এই নাটকে 'গদ্য' ব্যবহৃত। যদিও এই 'গদ্য' কৃষ্ণের বিভিন্ন বিশেষণ উল্লেখেই সীমাবদ্ধ। একটি মাত্র ক্রিয়াপদ 'বন্দে' পাই।

কাহ্নারামের 'গৌরীস্বয়ম্বর' ১৮৪২ খ্রীস্টাব্দে রচিত। এই নাটকটিতে কীর্তনীয়া নাটকের অনেক উপাদান পাই না। এটিকে জয়কান্ত মিশ্র irregular কীর্তনীয়া নাটক বলেছেন। সংস্কৃত সংলাপ গৌরীস্বয়ম্বরে নেই। শ্লোক, ছন্দগীত, দোহা কবিতা ও গানের সমবায়ে নাটকটি নির্মিত। সংস্কৃত শ্লোক খুব বেশি নয়। হিন্দীভাষার প্রভাব লক্ষ করা যায় গীতাবলীতে। অঙ্কবিভাগও নেই। একটি গান উদ্ধার করছি। ভাষা অত্যন্ত সরল, বাংলার অত্যন্ত কাছাকাছি।

কবি বিনীত গিরিরাজ উমা লয় আয়ল হে।
হরখিত ভেলি নয়ন জুড়ায়ল হে।
সখি সব মিলি পুনি গৌরী অংকম লাওল হে।
হরথ নয়ন ঢর লোর দেখি সুখ পাওল হে।
সুনল নগর নর নারি সবহি উঠি ধাওল হে।
পুলকিত পরম অনন্দ উমা উর লাওল হে।
প্রেম মগন দিন রাতি সভী সব রময়িত হে।
করহি কুতূহল খেলি বিবিধ বিধ গময়িত হে
নৃপতি বুঝাব মনাইনি অতিপ্রিয় ভাখি হে।
গৌরিক করিঅ বিবাহ দেখিয় ভরি আখি হে
কহ্নারাম ভন সুনি নৃপতি তব ভাখ হে।
ধরু ধৈরজ মন লায় করত অভিলাখ হে॥

মিথিলা রাজ্যে এক শ্রেণীর অভিনেতা গোষ্ঠীকে বলা হত 'জমাতি'। এদের প্রধান 'নায়ক'। যিনিই সূত্রধার, তিনিই নায়ক। স্ত্রীভূমিকা পুরুষ অভিনেতারাই গ্রহণ করতেন। একজন কুশল অভিনেতার দক্ষতা প্রমাণ হত তাঁর মান, নচারী এবং তিরহুতি গানের কৃতিত্বে। অবশ্যই অঙ্গভঙ্গিতে তিনি

পারদর্শী হবেন। অভিনেতা গোষ্ঠীর মধ্যেই একদল অভিনেতা ছিলেন কীর্তনীয়া গোষ্ঠী। কীর্তনীয়া নাটক অভিনীত হত রাত্রে। মঞ্চ ব্যবস্থা অত্যন্ত সরল ছিল। নান্দীপাঠের পর প্রথমে সূত্রধার প্রবেশ করতেন। তার বেশ-বাসের বর্ণনা নরেন্দ্রনাথ দাসের মৈথিলী মঞ্চের ভূমিকায় পাই 'নায়ক জামা, নীমা, পায়জামা পহিরি পতুক্কা বান্হি ওঢ়ি সাটা পাগ মাথ পর রাখি ফুলহথা হাথমে লয় সাধারণ তূআ টাংগি কএ বনল বনাওল রংগমংচ পর নান্দী পাঠক পশ্চাৎ অলমতি বিস্তরেণ কহৈত প্রবেশ করৈত ছলাহ।' ফুলহথা হচ্ছে দণ্ড।

সাধারণত এসব নাটকের পাত্রপাত্রীর সংখ্যা কম। প্রথমেই নাট্যোল্লিখিত নায়ক-নায়িকা, সখী, বিপটা (বিদূষক) এবং নারদ মোটামুটি এই কজন পাত্রপাত্রী। সংলাপে এবং প্রবেশগীতে পাত্রপাত্রীর পরিচয় করিয়ে দেওয়া হত। নাট্যনির্দেশে সংস্কৃত এবং প্রাকৃত ব্যবহৃত হত। বাকি অংশ কবিতা এবং গান। এই কবিতা ও গান মৈথিলী ভাষায় রচিত। গদ্যের ব্যবহার নেই বললেই চলে। নেপালের নাটকে কিন্তু গদ্যের ব্যবহার অকিঞ্চিৎকর নয়। অনেক সময় পাত্রপাত্রীর কোনো চেষ্টা বোঝাবার জন্য গানে তার ব্যাখ্যা দেওয়া হত। বাদ্যের ভাল ব্যবস্থা ছিল। নেপালে প্রাপ্ত নাটকে প্রবেশ সঙ্গীত একটি নয়। বিষয়বস্তুর বৈচিত্র্যও কম ছিল না। জয়কান্ত মিশ্র বলেছেন কীর্তনীয়া নাটকের পূর্বসূরী নেপালের ভাষা নাটক। আমরা বলি মিথিলার ভাষা নাটকের পূর্ণ পরিণতি নেপালের ভাষা নাটক এবং তারই পরিণতি কীর্তনীয়া নাটক বাংলা যাত্রা ইত্যাদি।

জয়কান্ত মিশ্র কীর্তনীয়া নাট্যকার ও নাটকের মোটামুটি পরিচয় দিয়েছেন।[১] লাল কবি [নরেন্দ্র সিংহের (১৭৪৪-১৭৬১) সভাকবি]র 'গৌরী-স্বয়ম্বর'[২], নন্দীপতির 'কৃষ্ণকেলিমালা', গোকুলানন্দের 'মানচরিত' নাটক, শিব দত্তের 'গৌরীপরিণয়' এবং 'পারিজাতহরণ', কর্ণ জয়ানন্দের 'রুক্মাঙ্গদ নাটক', শ্রীকান্ত গণকের 'শ্রীকৃষ্ণজন্মরহস্য', কান্হারাম দাসের 'গৌরীস্বয়ম্বর' নাটক,

১. Jaykanta Mishra, A History of Maithili Literature, 'Kirtaniya Drama of Mithila'.

২. অখিল ভারতীয় মৈথিলী সাহিত্য সমিতি থেকে ডক্টর শ্রীজয়কান্ত মিশ্রের সম্পাদনায় প্রকাশিত।

রত্নাপতির 'উষাহরণ নাটিকা', ভানুনাথ ঝার 'প্রভাবতীহরণ', হর্ষনাথ ঝার 'মাধবানন্দ', এবং 'উষাহরণ' নাটক, বিশ্বনাথ ঝার 'রামেশ্বরচন্দ্রিকা' ইত্যাদি অষ্টাদশ-উনবিংশ শতাব্দে রচিত।

**আসাম**

অসমীয়া সঙ্গীত-নাটকের প্রবর্তক শঙ্করদেব। শঙ্করদেবের নাট-গীত নেপালের ভাষা নাটকের মত নয়। কিন্তু নানা দিক দিয়ে শঙ্করদেবের নাট-গীতের সঙ্গে নেপালের ভাষা নাটকের মিল আছে। শঙ্করদেবের সঙ্গীত-নাটকে মুখ্য ভূমিকা সূত্রধারের। সঙ্গীত-নাটকে সূত্রধার সর্বদাই উপস্থিত। তিনি কখনও বিষয় ব্যাখ্যা করছেন, কখনও পাত্রপাত্রীর 'প্রবেশ-প্রস্থান' জানাচ্ছেন। প্রয়োজন স্থলে ভক্তি উদ্রেকের জন্য 'নিরন্তরে হরিবোল' বলতে দর্শকদের উৎসাহিত করছেন। 'কালি দমন' নাটপালাতে সূত্রধার সর্বদা উপস্থিত। পাত্র-পাত্রীর গীত মাঝে মাঝে পাচ্ছি। কে গান গাইবে সে কথাও সূত্রধার বলে দেন। যেমন কালিয় নাগের দর্পনাশ হলে সূত্রধার বলছেন 'ওহি কোটি ব্রহ্মাণ্ডেশ্বর নারায়ণ জানি, ত্রাহি ত্রাহি স্বামি কৃষ্ণ বোলি শিরে চরণ পরশিয়ে প্রণাম করল। পচ্চাৎ জান্ পারি করযোরি তুতি আরম্ভল।' এই স্তুতিগীত কালিয় নাগের। পাত্রপাত্রীরা মাঝে মাঝে আসছেন। যেমন, কালি, শ্রীকৃষ্ণ, 'নারী সব'। এঁদের উক্তিও আছে। সূত্রধারের এই মুখ্য ভূমিকা বাংলা যাত্রার অধিকারীর কথা স্মরণ করিয়ে দেয়। নেপালের ভাষা নাটকে এই ব্যাপার নেই। নেপালের নাটকে সংস্কৃত প্রভাব গোড়ায় বেশ ছিল। অন্তত সপ্তদশ শতাব্দ পর্যন্ত রচিত নেপালের ভাষা নাটকে সংস্কৃত বাতাবরণ আছে। নেপালের নাটকের দর্শক অল্পবিস্তর শিক্ষিত। অবশ্য এ সম্বন্ধে আমাদের ধারণা খুব স্বচ্ছ নয়। অসমীয়া সঙ্গীত-নাটক আপামর জনসাধারণের জন্য। সেজন্য বোধ করি সূত্রধার এত বেশি ব্যাখ্যার আশ্রয় নিয়েছেন। কথকতায় যেমন কথক ব্যাখ্যা করে পৌরাণিক মহিমা স্থাপন করেন অসমীয়া সঙ্গীত নাটকের সূত্রধারও কথকের মত ব্যাখ্যায় উৎসাহিত হন। আবার কাহিনীর ধারাবাহিকতা রক্ষার জন্যও সূত্রধার যোগসূত্রের কাজ করেন।

সূত্রধারের সহকারী 'সঙ্গী'। তাঁর ভূমিকা সংস্কৃত নাটকের 'নটী'র মত। যদিও নটীর মত তিনি হাস্যোচ্ছল নন। সূত্রধারের সাহায্যে তিনি এগিয়ে

আসেন মাত্র। পারিজাতহরণ নাটকে পাচ্ছি 'আহে সজি! কি বাদ্য বাজত?' সূত্রধারের এই জিজ্ঞাসার উত্তরে সঙ্গী বলছেন 'আহে! দেব বাদ্য বাজত। আঃ মিলল।' অতঃপর সংস্কৃত শ্লোকে পাত্রপাত্রীর প্রবেশ বার্তা জানান হল 'প্রবেশমকরোৎ দেবো গোবিন্দো গরুড়াসনঃ। / রুক্মিণী সত্যভামাভ্যাং সহ চারুশ্চতুর্ভুজঃ॥' সূত্রধার এঁদের পরিচয় করিয়ে দিচ্ছেন 'আহে লোকাই! হামু যে কহল সোহি পরমেশ্বর শ্রীকৃষ্ণ সভাটা যাত্রা নিমিত্ত এথাবাতহ্। পরম সাবধান হুয়া দেখহ শুনহ; নিরন্তরে হরিবোল।' এর পর সূত্রধার শ্রীকৃষ্ণ যে তাঁর পত্নীদের সঙ্গে 'কৌতুকে নৃত্য কয় কঁহো রুক্মিণী সহিতে এক মন্দিরে রহল' সে সংবাদ জানালেন। সত্যভামা নিজ মন্দিরে রইলেন একথাও সূত্রধারের কাছ থেকে জানতে পারছি। তারপর নারদ এবং পুরন্দরের প্রবেশ। তাঁদের কর্মচেষ্টা সূত্রধারের মারফৎ দর্শক জানতে পারছে। নারদ সত্যভামাকে পারিজাত পুষ্পের বিবরণ দিলেন। কৃষ্ণের রুক্মিণীর প্রতি প্রেমাধিক্য জানালেন। এখন সত্যভামার অবস্থা সূত্রধার বলছেন 'তদন্তর নারদমুখে সতিনীক মহোদয় শুনি কহো কোপ অপমানে আন্ধরি দেখিয়ে দেবী সত্যভামা মূর্ছিত হুয়া পরল। জৈছে লবঙ্গলতা বাতে উৎপাতল। তদ্বতং কেশ মুক্ত ভেল। মুখে বচন হরল। নাসাত প্রাণ বায়ু নেখেলে।' বাংলা-মৈথিলী নাটকে এক্ষেত্রে 'মূর্চ্ছা' অথবা 'মূর্চ্ছতি' (যেমন, উমাপতির পারিজাতহরণ নাটক) নির্দেশ পাওয়া সম্ভব। কেবল নাট্যনির্দেশ নয় বর্ণনার প্রয়োজনে সূত্রধারের উপস্থিতিও লক্ষণীয়। সত্যভামার পক্ষে শচী ইন্দ্রের কাছে নালিশ করলেন। তিনি ইন্দ্রকে যুদ্ধে প্রবৃত্ত হতে বলছেন। সূত্রধার বলছেন 'তদনন্তর পুরন্দর বাক্য শরে পীড়িত হুয়া শচীক গহিয়া শুনি কহো পরম ক্রোধে ধনু ধরি যুদ্ধ করিতে কৃষ্ণক সম্মুখ ভেলহ। দেখি সারঙ্গ টঙ্কারি শ্রীকৃষ্ণ গরুড় কন্ধে ইন্দ্রক সম্মুখ হুই রহল। তাহে পেখি পুরন্দর দর্পে বোলল।' এর পর যুদ্ধ। এই যুদ্ধে ইন্দ্রের দুর্গতি সূত্রধারের উক্তিতে জানা যাচ্ছে। সূত্রধার বলছেন 'ওহি বোলি পরম প্রারম্ভে ইন্দ্রক লাগি চক্র তুলি ধরল। তাহে পেখি ইন্দ্রক হৃদয় কম্প লাগল। হাত পাব থির নোহে, মহাভয়ে হস্তী চারি পলাবল। তাহে পেখি শ্রীকৃষ্ণ হাসি হাসি পাচু ইন্দ্রক খেদল। তাহে দেখহ শুনহ, নিরন্তরে হরি বোল।' নাটক সমাপ্তিতে সূত্রধারের উক্তি 'ঐচন কেলি কলা

কৌতুক কয় শ্রীকৃষ্ণ ভকত রমণী সবক মনোরথ পুরি দ্বারিকাপুর প্রবেশি রহল। ওহি পারিজাত হরণ হরিক পরম লীলা চরিত্র শ্রদ্ধায় যে সবে শুনে ভনে কৃষ্ণ চরণে তাহেরি পরম ভক্তি বাঢ়ব। ইহা জানি নিরন্তরে হরি বোল হরি।' অতঃপর কবির কৃষ্ণকৃপার কথা এবং নাট্যরচনার প্রসঙ্গ

কৃষ্ণপাদ প্রসাদেন শঙ্করঃ কৃষ্ণকিঙ্করঃ।
চকার শ্রীপারিজাতহরণং নাম নাটকম্॥

তারপর 'মুক্তিমঙ্গল ভটিমা' গীতে পাই

শ্রীজগত নন্দ দল পতি জান।
হরিকো পদ পঙ্কজ ভজমান।
কবাবাত নাট ওহি বহু ছন্দে।
কৃষ্ণক ভকতি করিতে প্রবন্ধে॥

অঙ্কীয়া নাটকে ( এই নামেই অসমীয়া সঙ্গীত-নাটক পরিচিত। চৈতন্য 'অঙ্কের বন্ধনে' নাটক অভিনয় করতে চেয়েছিলেন, স্মরণীয়। ) নান্দী মঙ্গলাচরণ আছে। শঙ্করদেবের নাটকে নান্দী শ্লোক সংস্কৃতে এবং তা সাধারণত দুটি স্তবকে রচিত। তারপরেই সূত্রধারের প্রবেশ। কিন্তু কোনো কোনো নাটকে নান্দীশ্লোকের পর একটি ভাষাগীত পাই। যেমন রামবিজয় নাটক। মাধব-দেবের নাট-গীতে নান্দীশ্লোক মাত্র দুই চরণে রচিত। গোপালদেবের জন্মযাত্রা নাটকে নান্দীশ্লোকই নেই। কৃষ্ণপ্রণাম করেই সূত্রধারের প্রবেশ। অঙ্কীয়া নাটকগুলি বিশ্লেষণ করলে এ কথা বুঝতে পারি যে সূত্রধার অভিনয়-নৃত্য- এবং গীতকলায় অভিজ্ঞ ব্যক্তি। নাটকের পাত্রপাত্রী চো-ঘরে (গ্রীনরুম) অর্থাৎ ছো-ঘরে অপেক্ষা করতেন। সূত্রধার তাদের আগমনবার্তা ঘোষণা করে দর্শকদের সঙ্গে পরিচয় করিয়ে দিতেন। রামবিজয় নাটকে যথারীতি নান্দী, প্রার্থনাগীতি হবার পর রাম-লক্ষ্মণের প্রবেশ। সূত্রধার বলছেন 'আহে সভাসদ! যাকর কথা কহৈছে সে শ্রীরাম লক্ষ্মণ সহিত এ আবত।' নেপালের ভাষা নাটকের মতই গীতে সে-কথা বলা হচ্ছে

ভেলি পরবেশ পরমেশ রঘুনাথে।
সঙ্গে সোদর শর ধনু ধর হাতে॥

দশরথের প্রবেশ ঘোষণা করছেন সূত্রধার

প্রবিবেশ মহাতেজা
রাজা দশরথস্তদা।
ছত্র চামর সংযুক্তঃ
ধনুষ্পাণি নৃপোত্তমঃ॥

তারপর

আয়ে দশরথ পৃথিবী নাথ।
ঢুলে চামর ছত্র ধরু মাথ॥
দুর্জয় বীর ধরি শর চাপ।
কাম্পে রিপু নৃপ যাহে প্রতাপ॥
ত্রিভুবন ঈশ্বর রামক বাপ।
যাহে হেরি দূর হোবয় পাপ॥

নেপালের ভাষা নাটকে পাত্রপাত্রীরা নিজেরাই পরিচয় দেন। এবং তা হত সংস্কৃত ভাষায়। অঙ্কীয়া নাটে ব্রজবুলি ভাষা এবং অসমীয়া ভাষা পাচ্ছি। পরবর্তী কালের নাটকে অর্থাৎ মাধবদেব অথবা গোপালদেবের নাটকে সংস্কৃত শ্লোকে পরিচয় প্রদান ব্যাপারটি নেই।

শঙ্করদেব এবং অন্যান্য নাট্যকারদের রচনায় বৈষ্ণবপ্রভাব গুরুতর। আসামে সত্র-ব্যবস্থা বৈষ্ণব সমাজে চল ছিল। এই সত্রে নামঘরে বৈষ্ণব-সমাজের প্রার্থনা, ধ্যান, উৎসব-অনুষ্ঠানের ব্যবস্থা ছিল। এই সত্রেই নৃত্যগীতের ব্যবস্থা হত। বৈষ্ণব সাধনায় নৃত্যগীতের প্রাধান্য স্বীকৃত। অঙ্কীয়া নাটক এই কারণে নৃত্যগীতকে প্রাধান্য দেয়। অঙ্কীয়া নাটককে যাত্রাও বলা হয়েছে 'ওহি গোপালক কালি দমন বনাগ্নি পান লীলা যাত্রা যে সব লোকে শুনে, ভনে, তহেক কৃষ্ণ চরণে পরম প্রেম ভকতি বাঢ়য়।' এর পরই সংস্কৃত শ্লোকে বলা হয়েছে। 'কৃষ্ণস্য কালিদমননামযাত্রা চ কারিতা।' সূত্রধার নাটকটির পরিচয় দান সূত্রে বলেছেন 'শ্রীশ্রীকৃষ্ণ উহি সভামধ্যে কালিদমন নাম লীলাযাত্রা কৌতুক করব, তাহে সাবধানে দেখহ শুনহ।' বাংলা-মৈথিলী নাটককে যেমন নৃত্য বলা হয়েছে অঙ্কীয়া নাটককেও তেমনি নৃত্যরূপে উল্লেখ করা হয় 'শ্রীরামরূপে ওহি সভামধ্যে প্রবেশ কয়কহু সীতা বিবাহ বিহার নৃত্য পরম কৌতুকে করব।' এই 'নৃত্য'

নিশ্চয়ই নাটগীতি। অভিনয়ে নাচের ব্যবস্থাও ছিল ‘ঐচন লীলাকেলি কৌতুকে নৃত্য করিতে গোপাল সহিতে শিশুসবঁ কালিহ্রদক সমীপ পাবল।’ তবে সব নাটকে নৃত্যের ও গীতের ব্যবহার সমান নয়। অন্তত মাধবদেবের অর্জুনভঞ্জন নাটকে সংলাপ অংশে গদ্য বেশি। এই নাটকটিকেও যাত্রা বলা হয়েছে ‘ইতি অর্জুনভঞ্জন নাম যাত্রা সম্পূর্ণম্।’

অসমীয়া নাটের পাত্রপাত্রীরা সম্ভবত মুখোস পরে মঞ্চে অবতীর্ণ হতেন। এই মুখোস কেবলমাত্র মুখের মাপে তৈরী হত। আবার সর্ব অঙ্গ ঢাকা যায় এমন ধরণেব বস্তুও তৈরী হত। মুখোসগুলি যে জমকালো হত সে বিষয়ে সন্দেহ নেই। এই মুখোস তৈরী করতেন দক্ষ খনিকরবৃন্দ। পাত্রপাত্রীদের অস্ত্রশস্ত্র, গদা, চক্র, ধনুক ইত্যাদি খনিকরবৃন্দই তৈরী করতেন। দেহ চিত্রকরণেরও ব্যবস্থা ছিল। বিশেষ বিশেষ চরিত্রের জন্য বিশেষ বিশেষ রঙ ব্যবহৃত হত। যেমন কৃষ্ণের জন্য শ্যাম রঙ, ব্রাহ্মণের রঙ সাদা, ভয়ঙ্কর ব্যক্তির রঙ লাল এবং দৈত্য অথবা পর্বতবাসীর রঙ কালো।

স্ত্রীভূমিকায় কিশোর-বালকেরাই অভিনয় করত। এদের শিক্ষার ব্যবস্থা থাকত। গায়েন বায়েন অবশ্যই ছিল। অনেক নাটকেই নেপথ্যে বাদ্যবৃন্দ বাজছে এমন ইঙ্গিত আছে। যেখানে উল্লেখ নেই সেখানেও বাদ্য বাজনার ব্যবস্থা নিশ্চয়ই ছিল। ‘আহে সঙ্গী কি বাদ্য শুনিয়ে?’ সঙ্গী বলছেন ‘সখি! দেব দুন্দুভি বাজত!’ সূত্রধার বলছেন ‘আহে দুন্দুভি বাজত। অঃ শ্রীরামচন্দ্র মিলল।’ মঞ্চে দৃশ্য-অনুযায়ী সাজসজ্জা ছিল। সিন যে টাঙানো হত তার প্রমাণ ‘চিহ্ন যাত্রা’য় পাই। মঞ্চে প্রবেশ ও নিষ্ক্রমণ এখনকার মত ছিল না। আমরা পাচ্ছি সখী লীলাবতী, সখী মদনমঞ্জরীর সঙ্গে রুক্মিণীর প্রবেশ। প্রবেশ করবার পর সূত্রধারের উক্তিতে মঞ্চের একটি লক্ষণীয় করণ-কৌশলের ইঙ্গিত পাই। সূত্রধার বলছেন ‘আহে লোকাই, যে গোসানী দেবী রুক্মিণী ঐচন প্রবেশ কয়কহো নৃত্য কয় একপাশ হুয়া রহল।’ এর পর ভিক্ষুকের প্রবেশ। কৃষ্ণ আগে এক পাশে ছিলেন। কেউ কাউকে দেখতে পাচ্ছে না এ রকম মনে হওয়া স্বাভাবিক। (পুতুল নাচে এমন ব্যবস্থাই ছিল। এখনও এভাবেই পুতুলরূপী কুশীলবের প্রবেশ ও প্রস্থান হয়)।

অঙ্কীয়া নাটের সম্পাদক[১] বলেছেন নাটকের আরম্ভে ও সমাপ্তিতে সম্মেলক বাদ্যের ব্যবস্থা থাকত। সূচনার গানবাজনাকে বলা হয় বড় ধেমালী। সংস্কৃত নাটকের পূর্বরঙ্গের মত। খোল করতাল সহযোগে বাজনা বাজাবার রীতিই ছিল প্রশস্ত।

অঙ্কীয়া নাটকে ভটিমা গীত আরম্ভে ও শেষে আছে। সব নাটকে অবশ্য এ রকম পাই না। 'কেলি গোপাল' নাটকের সূচনায় সূত্রধারের ভটিমা গীত পাচ্ছি। গানের একটি অংশ

পালন প্রলয় স্রজন জগতকে যাহেরি পরম বিহার।
যাকু নাম ধরি অধম পাপী পাবত ভবনদীরপার ॥
সোহি গোপালক কেলি নাটক ওহি মুকুতি নিদান।
ভো ভো সভাসদ সাধুজন সব শুন মন কয় সাবধান ॥

নাটকের শেষে 'মঙ্গল ভটিমা' গীত। সূত্রধার কৃষ্ণগুণকীর্তন করে 'তদনন্তর চপয় ছন্দে মঙ্গল বোল' বলে এই গীত গাইছেন। 'মঙ্গল ভটিমা'য় দশাবতার স্তোত্র আছে। মঙ্গল ভটিমার শেষে নাট্যকার বাংলা মঙ্গল কাব্যের কবির মত নিজের দৈন্য প্রকাশ করেছেন

শুনহ বুধজন নাহি নিন্দব মোহি নাহি দোষ বখান।
যোহি সোহি বাণী হরি গুণ মিশ্রিত মুকুতি মিলাবত জান ॥
দেব দুর্লভ ভারতে নরতনু হরি বিনে বিফলহি যাই।
ওহি জনম চিন্তামণি কৈচে বেচহ কাঁচকু লাই ॥
এহি সংসার সার নাহি হেরব হরিকো বিনে গুণ নাম।
নিস্তর নিস্তর লোক নিরন্তর ডাক বোলহু রাম রাম ॥

'রুক্মিণী হরণে'র সমাপ্তি গীত 'মুক্তি মঙ্গল ভটিমা'। সেখানেও কবি-নাট্যকার আত্মদৈন্য প্রকাশ করেছেন

রুক্মিণী হরণ নাট পরধান।
কৃষ্ণ কিঙ্কর ওহি শঙ্কর ভাণ ॥
শুন শুন সাধু সভাসদ লোই।
মুরুখক দোষ ধরবি নাহি মোই ॥

১. B. K. Barua, ed., অঙ্কীয়া নাট

ভটিমা কথাটি ভট্ট থেকে এসেছে। ভট্ট বা ভাট—স্তুতিগীতি, গান। ভটিমা গীতে দেবতা-স্তুতিই প্রধান।

অঙ্কীয়া নাট সাধারণত এক অঙ্কের নাটক। বিরিঞ্চিকুমার বরুয়া মনে করেন 'আঙ্গিক অভিনয়' থেকেই 'অঙ্কীয়া নাট' কথাটির জন্ম। কিন্তু অঙ্কের সঙ্গে অঙ্কীয়ার যোগ নেই একথা বলা যায় না। গোড়ায় অঙ্কীয়া নাটের বিষয় ছিল পুরাণ আশ্রিত। ধর্ম প্রচার ও ধর্ম বিস্তারই ছিল প্রধান উদ্দেশ্য। পরে ধর্মব্যতিরিক্ত বিষয়ও নাটকে গৃহীত হয়। লক্ষণীয় নামঘর থেকে নাট্যপ্রদর্শন রাজসভায় পৌঁছেছিল।

বলা বাহুল্য, গানগুলিই অঙ্কীয়া নাটকের প্রাণ। প্রত্যেক নাটকের সংলাপ গানেই ব্যক্ত। অঙ্কীয়া নাটের পূর্ব রূপ বিরিঞ্চিকুমার বরুয়ার ভাষায় 'Prior to the innovation of the *Ankiya* type of *bhawana* the Assamese people had a drama-like past-time of their own, possibly in *Oja Pali*. The *Oja Pali* party generally consists of more than three persons and is divided into two groups, each singing in chorous. The leader is known as *Oja* (the master) and his associates are called *Palis*. The *Oja* extemporises or recites the song, which is accompanied by *Palis* playing on the cymbals. The *Oja* not only narrates but also explains the theme to the audience by rhythmic movements of his body. The party generally adopt their themes from Pauranic legends, and folk-tales. The story of *Behula Lakhindar* and the legends, connected with the goddess *Manasa* are popular subjects of recitation in *Oja Pali*.'[১]

অসমীয়া পুতুলনাচের যে বিবরণ পাই তাতে দেখি সেখানে পুতুলনাচের দলের একজন গায়েন দাইনাপালি (সূত্রধারের 'পার্শ্বক'), দুজন দোহার (পালি) আর একজন পুতুল-নাচিয়ে সূত্রধার থাকত। এই দাইনাপালির কাজ

১. B. K. Barua, ed., অঙ্কীয়া নাট, p. 3

ওঝা পালির মত। অঙ্কীয়া নাটের সঙ্গে যে এই পুতুল নাচের যোগ খুব ঘনিষ্ঠ ছিল শ্রীসুকুমার সেন তা দেখিয়েছেন।[১]

আগে বলেছি অঙ্কীয়া নাটে নাচের ব্যবস্থা ছিল। এসব নাচ হল সূত্রধারের নৃত্য, নাটুয়া নাচ, রাস নৃত্য, চালি নাচ এবং কৃষ্ণ নাচ।

ভাওনার প্রথম বিবরণ আমরা পাই রামচরণ ঠাকুরের 'শঙ্কর চরিত' গ্রন্থে। মঞ্চের পশ্চাৎপট অঙ্কিত ছিল। শঙ্করদেব নাটুয়া গায়েন বায়েনদের শিক্ষা দিয়েছিলেন। মুখোস ও অন্যান্য সাজসজ্জা তিনি প্রস্তুত করেছিলেন। কয়েক রাত্রি তিনি রিহার্সালও দিয়েছিলেন। ঐকতান বাদ্যের পর ('নাট ধেমালি', 'ছোট ধেমালি', 'বর ধেমালি' এবং 'দেব ধেমালি') শঙ্করদেব নিজেই সূত্রধার-রূপে মঞ্চে এলেন (তুলনীয়, জয়দেব)। তারপর সাতজন অভিনেতা (শঙ্করদেব সহ) ছয়জন অভিনেত্রীর প্রবেশ (অভিনেত্রী অবশ্য বালক)। সপ্তম সর্গে লক্ষ্মীবিহীন বিষ্ণুরূপী শঙ্করদেব। গরুড়ের ভূমিকায় পাই সর্বজয়কে। মাধবদেবও যাত্রা অভিনয় করেছেন। শঙ্করদেব চিহ্নযাত্রা অভিনয় করেছিলেন। অহোম রাজসভায় কাছাড ও মনিপুর রাজেব আগমন উপলক্ষে রাবণবধ-ভাওনা অভিনীত হয়েছিল।[২]

শঙ্করদেব মাধবদেব গোপালদেব এবং আরও অনেকে অঙ্কীয়া নাট রচনা করেছিলেন। অঙ্কীয়া নাটের গানগুলি ব্রজবুলি ভাষায়। সংলাপে মৈথিল-অহোম ভাষার মিশ্রণ লক্ষ করা যায়।

## ৭। দ্বীপময় ভারতে নাট্যচর্চা

দ্বীপময় ভারতে নাট্যচর্চার ইতিহাসে একশ্রেণীর নাটকের নাম পাই ওয়েয়াঙ্।[৩] ওয়েয়াঙ্ নাটক সংস্কৃত ছায়ানাটকের মত। যবদ্বীপে ওয়েয়াঙ্-পূর্ব নাটকগুলিতে চামড়ায় নির্মিত পুতুলের ছায়া পর্দায় ফেলা হত। ওয়েয়াঙ্ শ্রেণীর আর এক জাতীয় নাটকে চ্যাপ্টা কাঠের পুতুল ব্যবহৃত হত। ওয়েয়াঙ্ গোলেক নাটকে গোল পুতুলের প্রচলন দেখি। তোপেঙে মুখোস পরিহিত

১. নট, নাট্য, নাটক, পৃ ৬৮-৭৬
২. S N. Sharma, The Neo-Vaisnavite Movement and the Satra Institution of Assam, pp 170-174
৩. শ্রীহিমাংশুভূষণ সরকার, দ্বীপময় ভারতের প্রাচীন সাহিত্য, পৃ ৩২২

,ব্যক্তিরা উপস্থিত হতেন। ওয়েয়াঙ্ বোঙ নাটকে পাত্রপাত্রীরা নিজেরাই রঙ্গমঞ্চে অবতীর্ণ হতেন।

ওয়েয়াঙ্ নাটক মহাভারতের নিকট ঋণী। ওয়েয়াঙ্-পূর্ব নাটকে ডলঙ (অনেকটা সংস্কৃত নাটকের সূত্রধারের মত কিন্তু তার থেকে এঁর কাজ অনেক ব্যাপক)। পর্দার আড়ালে থেকে নটনটীর মূর্তিগুলি এনে পর্দায় প্রতিবিম্বিত করতেন। তাঁর কাছে কোটকে( বাক্স )র মধ্যে নাটকে প্রদর্শিতব্য অশ্ব, অস্ত্র ইত্যাদি থাকত। তিনি গায়ককে নির্দেশ দিতেন নিজে বুকের উপর দোদুল্যমান চাকতির উপর আঘাত করে। এই ভাবে তিনি নাটকীয় ঘটনাকে জমকালো করে তুলতেন। পুতুলের কথা তিনি নিজেই বলতেন। এসব নাটক একাদশ শতাব্দের পুর্বেই বিদ্যমান ছিল। এই নাট্যরীতি অত্যন্ত জনপ্রিয় ছিল। নাটকে তুড়ুঙ্গ, সারোন্, কমনক, গামেলন, সলেন্দ্রা, পেলোগ বাদ্যযন্ত্র ব্যবহৃত হত। 'প্রথম গর্ভের সময়, জন্ম, মৃত্যু, গৃহনির্মাণ, জন্মদিন উপলক্ষে অনেক সময় এই ওয়েয়াঙ নাট্য অনুষ্ঠিত হয়।' এই দ্বীপময় ভারতের নাটকে এবং নাট-গীতে, আসামের অঙ্কীয়া নাটে, এমন কি কীর্তনীয়া গীতে পুতুল ব্যবহার অসম্ভব ছিল না। দ্বীপময় ভারতের নাটকের উদ্ভব সম্বন্ধে নীচের বিবরণটি প্রণিধানযোগ্য।[১]

"মহাভারতের 'রূপোপজীবনম্' শব্দের টীকা করিতে যাইয়া নীলকণ্ঠ বলিয়াছেন—'রূপোপজীবনম্ জলমণ্ডাপিকেতি দাক্ষিণাত্যেষু প্রসিদ্ধম্, যত্র সূক্ষ্মবস্ত্রম্ ব্যবধায় চর্মময়ৈরাকরৈ রাজামাত্যাদীনাম্ চর্যা প্রদর্শ্যতে।' এই স্থলে বিস্তৃত বিবরণ না থাকিলেও ইহাকে যবদ্বীপীয় ওয়েয়াঙ্-নাট্যের অনুরূপ (প্রটোটাইপ) বলিয়াই মনে হয়। কারণ, এস্থলেও আমরা পর্দা এবং চর্মনির্মিত পুত্তলিকা উভয়ই পাইতেছি। মহাভারতের এই সাক্ষ্য গ্রহণ করিলে মনে হইবে যে বাটিক শিল্পের মতই ছায়ানাট্যও দাক্ষিণাত্য হইতেই যবদ্বীপে প্রবর্তিত হইয়াছে। বাটিক শিল্প যে দক্ষিণ ভারত হইতেই গিয়াছে সে বিষয়ে পণ্ডিতগণ প্রায় একমত, কিন্তু ছায়ানাট্য সম্বন্ধে তাঁহাদের বিরুদ্ধভাব যেন আজিও বিদ্যমান রহিয়াছে। অধ্যাপক সিলভ্যাঁ লেভী যবদ্বীপের আদিপর্বের সংস্কৃত

১. যবদ্বীপের নাট্যবিবরণ শ্রীহিমাংশুভূষণ সরকারের 'দ্বীপময় ভারতের প্রাচীন সাহিত্য' গ্রন্থ থেকে সংগৃহীত।

শ্লোক আলোচনা করিতে যাইয়া বলিয়াছিলেন যে উক্ত গ্রন্থের প্রারম্ভিক দ্বিতীয় শ্লোকটি ভট্টনারায়ণের বেণীসংহার হইতে পরিগৃহীত হইয়াছে। তিনি এই প্রসঙ্গে বলিয়াছেন যবদ্বীপীয় ছায়ানাট্যের ( ওয়েয়াঙ্ ) উদ্ভবের দিক হইতে বিচার করিলে এই ব্যাপারটির বিশেষ গুরুত্ব আছে।"

শ্রীহিমাংশুভূষণ সরকার দাক্ষিণাত্য থেকেই যে ছায়ানাটক যবদ্বীপে পৌঁছেছিল সেকথা জোর দিয়ে বলেছেন। কিন্তু বাংলাদেশে যে পুতুলের সাহায্যে নাট্যক্রিয়া প্রদর্শিত হত তা অস্বীকার করবার উপায় নেই।

শ্রীসরকার বলেছেন "ওয়েয়াঙ্-সাহিত্য[১] পাঠ করিলে দেখা যাইবে যে ভারতীয় পৌরাণিক সাহিত্যের নায়ক-নায়িকাগণ যেন এই সমস্ত কাহিনীর অলিতে গলিতে বিচরণ করিতেছেন।

"ওয়েয়াঙ্ কোলিটিক[২] বা কেরুচিল আদৌ ছায়ানাট্য নহে, ইহাকে 'পুত্তলিকা নাট্য' বলাই সমীচীন।" প্রথমে পর্দার মধ্যভাগে চতুষ্কোণ ছিদ্র করে পুতুলগুলি দেখান হত। পরে পর্দা উঠে গেল। এগুলিকেই যথার্থ পুতুল নাটক বলা যায়।

পিশেল যে এক সময়ে সংস্কৃত নাটকের উদ্ভব পুতুল নাচ থেকেই হয়েছিল বলেছিলেন তা সংস্কৃত নাটকের ক্ষেত্রে কতটা প্রযোজ্য জানি না কিন্তু পূর্বভারতের এবং দ্বীপময় ভারতের নাট্যচর্চার ইতিহাস আলোচনা করে আমরা স্থির নিশ্চিত যে এই সব নাটকের উদ্ভবে ও ক্রমবিকাশে পুতুলনাচের বিশেষ ভূমিকা ছিল।

## ৮। পৌরাণিক কাহিনী

কুবলয়াশ্ব উপাখ্যান মার্কণ্ডেয় পুরাণের অন্তর্গত। মোটামুটি সাতটি অধ্যায়ে এই গল্প বিস্তৃত হয়েছে। অপ্রাসঙ্গিক অংশ বাদ দিয়ে উপাখ্যানটি নিম্নে বর্ণিত হল। অনুবাদকের সাধুভাষাই রক্ষিত হল।[৩]

"পূর্বে শত্রুজিৎ নামে মহাবীর্যশালী রাজা ছিলেন। যাঁহার যজ্ঞসমূহে সোমরস পান করিয়া, ইন্দ্র তুষ্ট হইয়াছিলেন। তাঁহার পুত্রও মহাবীর্যসম্পন্ন, অরাতিনিপাতসমর্থ, বুদ্ধি ও বিক্রম ও লাবণ্যে গুরু শুক্র এবং অশ্বিনীর সমান।

১. ওয়েয়াঙ্ শব্দটির অর্থ 'ছায়া'।
২. নাটকের একটি বিশিষ্ট শ্রেণী।
৩. মার্কণ্ডেয় পুরাণ, মহেশচন্দ্র পাল ( সঙ্কলক ও প্রকাশক ), ১৮১২ শক, পৃ ৫৩-৬৮

তিনি সর্বদাই সমবয়স্ক, সমবুদ্ধি, সমসত্ত্ব, সমবিক্রম, ও সমানচেষ্টাসম্পন্ন রাজপুত্রগণে পরিবৃত হইয়া, কখন শাস্ত্রসকলের বিচারমীমাংসায় কৃতনিশ্চয় হইতেন; কখন কাব্য, নাটক ও গীতের সমালোচন, কখন অক্ষবিনোদন, কখন অস্ত্র শস্ত্র ও যুদ্ধ শিক্ষা করিতেন এবং কখন বা নাগ, অশ্ব ও স্যন্দনচালন অভ্যাসে তৎপর হইতেন। এইরূপে তিনি রাজপুত্রগণে পরিবৃত হইয়া, দিন রাত্রি সমানে আমোদ করিতেন। কিয়ৎকালাবসানে অশ্বতরনামক নাগরাজের দুই প্রিয়দর্শন পুত্র ব্রাহ্মণবেশধারণপূর্বক পাতাল হইতে পৃথিবীতে সমাগত হইয়া, সেই ব্রাহ্মণ, ক্ষত্রিয় ও বৈশ্যকুমারগণের সহিত পরমানন্দে আমোদ প্রমোদ করিতে লাগিলেন। নাগরাজকুমারেরা রাজকুমারের প্রতি প্রীতিবশতঃ আহ্লাদিত হইয়া, প্রতিদিনই পাতাল হইতে আসিতে লাগিলেন। রাজকুমারও তাঁহাদের সহিত বিবিধ বিনোদ ও হাস্য সংলাপাদি করিয়া তৃপ্তির শেষলাভে প্রবৃত্ত হইলেন। তাঁহারা দুইজনে রজনীতে পাতালে থাকিয়া, সেই মহাত্মা রাজকুমারের বিরহে ঘন ঘন দীর্ঘনিশ্বাস ত্যাগ করিয়া থাকেন। রাত্রি প্রভাত হইলেই, তাঁহার নিকট গমন করেন।

"অনন্তর সেই নাগনন্দনদ্বয়কে তাঁহাদের পিতা এক দিন জিজ্ঞাসা করিলেন, তোমরা কি জন্য মর্ত্যলোকের প্রতি এরূপ নিরতিশয় আসক্ত হইয়াছ? আমি অনেকদিন দিবাভাগে এই পাতালে তোমাদিগকে দর্শন করি নাই। কেবল রাত্রিতেই তোমাদিগকে দেখিতে পাই। তাঁহারা প্রত্যুত্তর করিলেন, তাত! রাজা শত্রুজিতের ঋতধ্বজ নামে বিখ্যাত পুত্র সাতিশয় সৌন্দর্যশালী, সরলভাব সম্পন্ন, শৌর্যবিশিষ্ট, মানী ও প্রিয়ভাষী এবং বিদ্বান্, বাগ্মী, মিত্রপ্রিয় ও সকল গুণের আকর। তাঁহার বিরহে পাতালতলও শীতল বোধ হয় না; পরিতাপ সমুদ্ভাবিত করে। কিন্তু তাঁহার সহবাসে থাকিলে, সূর্যের কিরণও শীতল বোধ হয়। পিতা কহিলেন, তোমরা সেই উপকারী রাজপুত্রের প্রীতির জন্য কোনরূপ অভীষ্ট সাধন করিয়াছ? পুত্রেরা কহিলেন, তাঁহার একমাত্র দ্রব্যের আবশ্যকতা আছে। কিন্তু তাহা পূরণ করা আমাদের অসাধ্য। পিতা কহিলেন, অসাধ্যই হউক, আর সাধ্যই হউক; তথাপি আমি তাঁহার সেই আবশ্যকতা শ্রবণ করিতে ইচ্ছা করি। যাহা করিলে, সেই মহাত্মা ঋতধ্বজের উপকার ও তৎপ্রযুক্ত তোমাদের ঋণশোধ হইতে পারে, বল। পুত্রদ্বয় বলিলেন,

সেই সচ্চরিত্র রাজকুমারের কুমারাবস্থায় যাহা ঘটিয়াছিল, তিনি তাহা আমাদিগকে যেরূপ বলিয়াছেন, শুনুন। পূর্বে দ্বিজোত্তম গালব উৎকৃষ্ট অশ্বে আরোহণ করিয়া, শত্রুজিতের সকাশে আগমনপূর্বক কহিলেন, কোন এক পাপকর্মা দৈত্যাধম মদীয় আশ্রমে সহসা সমাগত হইয়া, উহার বিনাশে উদ্যত হইয়াছে। সে সিংহ, হস্তী ও অন্যান্য ক্ষুদ্রাকৃতি বন্যপশুর মূর্তি ধারণ করিয়া, দিবানিশি সমাধি-ধ্যান-নিরত মৌনব্রত আমার অকারণে এরূপ বিঘ্ন করে যে, আমার মন নিতান্ত চঞ্চল হইয়া থাকে। আমি স্বয়ং কোপানলে তাহাকে তখনই দগ্ধ করিতে পারি। কিন্তু বহু কষ্টে সঞ্চিত তপস্যার ক্ষয় করিতে আমার ইচ্ছা নাই। একদা তৎকর্তৃক ক্লেশিত হইয়া, তাহাকে দর্শনপূর্বক নির্বিণ্ণ হৃদয়ে দীর্ঘনিশ্বাস ত্যাগ করিলে, তৎক্ষণে অম্বরতল হইতে এই অশ্ব ভূমিতে পতিত হইল এবং সঙ্গে সঙ্গে এইরূপ দৈববাণীও হইল, এই তুরঙ্গম কোনরূপ শ্রান্ত না হইয়া, সূর্যের সঙ্গে সঙ্গে সমগ্র মেদিনীমণ্ডল অতিক্রম করিতে পারে। তোমাকে ইহা দেওয়া গেল। পাতালে, অম্বরতলে বা সলিলেও ইহার গতি প্রতিহত হয় না। সমস্ত দিকে অথবা সমুদায় পর্বতেও ইহা অব্যাঘাতে গমন করিতে পারে। যেহেতু, এই অশ্ব ঐরূপে শ্রান্ত না হইয়া, সমগ্র ভূতল বিচরণ করিবে ; সেইহেতু কুবলয় নামে বিখ্যাত হইবে। আর, যে পাপ দানবাধম তোমাকে অহর্নিশ ক্লেশ প্রদান করিতেছে, শত্রুজিন্নামক রাজার পুত্র ঋতধ্বজ এই অশ্বে আরোহণ করিয়া, তাহাকেও বিনাশ করিবেন এবং অশ্বরত্ন প্রাপ্ত হইয়া, তাঁহার নাম কুবলয়াশ্ব বলিয়া বিখ্যাত হইবে। মহারাজ! এইজন্যই আমি আপনার নিকট আসিয়াছি। আপনি সেই তপোবিঘ্নকারী দানবের দমন করুন। পুত্রকে এবিষয়ে এরূপে আজ্ঞা করুন, যাহাতে ধর্মের ব্যাঘাত না হয়। ঋষির এই কথায় রাজা শত্রুজিৎ পুত্র ঋতধ্বজকে যথাবিধি মাঙ্গল্য বিধি-সমাধান-পুরঃসর সেই অশ্বরত্নে আরোপিত করিয়া, গালবেরই সমভিব্যাহারে প্রেরণ করিলেন। মহর্ষি গালবও তাঁহাকে লইয়া তৎক্ষণাৎ স্বকীয় আশ্রমে সমাগত হইলেন।

"ঋতধ্বজ রমণীয় গালবাশ্রমে অবস্থিতি করিয়া, ব্রহ্মবাদী ঋষিগণের সমুদায় বিঘ্ন নিরাকরণে প্রবৃত্ত হইলেন। একদিন গালব সন্ধ্যা বন্দনায় তৎপর হইয়াছেন, এমন সময় ঐ দানব শূকররূপ ধারণ করিয়া, তাঁহার ধর্ষণা জন্য সমাগত হইল।

তদ্দর্শনে মুনির শিষ্যেরা উচ্চৈঃস্বরে চীৎকার করিয়া উঠিলে, রাজকুমার ঋতধ্বজ তৎক্ষণাৎ শরাসন-গ্রহণ-পুরঃসর সত্বরে অশ্বারোহণে শূকরের অনুসরণে প্রবৃত্ত হইলেন এবং সুন্দর-চিত্র-শোভিত সুদৃঢ় শরাসন আকর্ষণ করিয়া, অর্ধচন্দ্রাকৃতি নারাচ দ্বারা তাহাকে বিদ্ধ করিলেন। শূকর নারাচে বিদ্ধ ও আত্মরক্ষায় সবিশেষ যত্নপর হইয়া গিরিপাদপসঙ্কুল সুনিবিড় মহারণ্যে প্রবেশ করিল। তখন সেই মনের ন্যায় বেগবিশিষ্ট তুরঙ্গম পিতার আজ্ঞাপালন-প্রবৃত্ত ঋতধ্বজ কর্তৃক প্রেরিত হইয়া, মহাবেগে উহার পশ্চাৎ পশ্চাৎ চলিল। সবেগে সহস্র যোজন অতিক্রম করিয়া, সেই শূকর অবশেষে ভূপৃষ্ঠে সহসা আবির্ভূত এক গর্তমধ্যে দ্রুতপদে প্রবেশ করিল। রাজকুমারও অশ্বারোহণে তাহার সঙ্গে সঙ্গে অন্ধকারাচ্ছন্ন সেই মহাগর্তে নিপতিত হইলেন। কিন্তু তাহাকে আর দেখিতে পাইলেন না। অনন্তর তিনি আলোক ও পাতাল দর্শন করিলেন। কিন্তু সেখানেও শূকরের দর্শন পাইলেন না। অনন্তর তিনি পাতালতলে ইন্দ্রপুরীর ন্যায়, শত শত স্বর্ণময় প্রাসাদ-পরিবেষ্টিত প্রাকার-শোভিত পুর দর্শন করিলেন। সেখানেও প্রবেশ করিয়া, তাহাকে দেখিতে পাইলেন না। অনন্তর ইতস্ততঃ ভ্রমণ করিতে করিতে এক ক্ষীণাঙ্গী ললনাকে দর্শন করিলেন। তিনি ত্বরিতপদে গমন করিতেছেন। তাহাকে দেখিয়া, রাজকুমার জিজ্ঞাসা করিলেন, তুমি কি জন্য কাহার নিকট যাইতেছ? কিন্তু সেই ভাবিনী কোন কথা না বলিয়াই প্রাসাদে আরোহণ করিল। কুমারও এক স্থানে অশ্ব বন্ধন করিয়া, সেই ভাবিনীর অনুসারী হইলেন। তাঁহার মনে কোনরূপ ভয়েরই উদ্রেক হইল না। লোচনযুগল বিস্ময়বশে উৎফুল্ল হইয়া উঠিল।

"অনন্তর কুমার প্রাসাদমধ্যে প্রবেশ করিয়া দেখিলেন, পরমসুকুমারী এক কুমারী, সাক্ষাৎ কামসহচারিণী রতির ন্যায়, নিরবচ্ছিন্ন কাঞ্চনময় সুবিস্তীর্ণ পর্যঙ্কে আসীনা রহিয়াছেন। তাঁহার বদনমণ্ডল পূর্ণচন্দ্রের ন্যায় ভ্রূযুগল অতীব সুন্দর, নিতম্ব ও পয়োধর স্থূলবর্তুলভাবাপন্ন, অধর ও ওষ্ঠ বিম্বের ন্যায়, অঙ্গ কৃশ, লোচনযুগল নীলোৎপলসন্নিভ, নখরাজি রক্তবর্ণ ও তুঙ্গভাববিশিষ্ট, শরীর কোমল ও শ্যামল, কর ও পদ তাম্রবর্ণ, উরু করভ-সদৃশ, দশনপংক্তি পরমসুন্দর, অলকারাজি নীল; সূক্ষ্ম ও স্থিরভাববিশিষ্ট। অনঙ্গের অঙ্গলতার ন্যায়, সর্বাঙ্গসুন্দরী সেই ললনাকে দর্শন করিয়া, পাতালের দেবতা বলিয়া রাজকুমারের প্রতীত হইল। সেই বালাও

নীলবর্ণ আকুঞ্চিত কেশগুচ্ছ, পীন বাহু, পীন স্কন্ধ ও পীন উরু এই সকলে অলঙ্কৃত ঋতধ্বজকে দর্শন করিয়া, মনে করিলেন, ইনি স্বয়ং মদন। ইনি কে? দেবতা কি যক্ষ? গন্ধর্ব কি উরগ? বিদ্যাধর কি কোন পুণ্যমাত্রপরায়ণ মনুষ্য এখানে পদার্পণ করিলেন? মদিরলোচনা সেই ললনা এই প্রকার ভাবনা করিয়া মূর্চ্ছিতা হইয়া পড়িলেন। রাজনন্দন ঋতধ্বজও কামবাণে আহত হইয়া, ভয় নাই, বলিয়া তাঁহাকে আশ্বাস দিতে লাগিলেন। অনন্তর রাজকুমার তাঁহার চেতনা সম্পাদনপুরঃসর মূর্চ্ছার কারণ জিজ্ঞাসিলে, তিনি কিঞ্চিৎ লজ্জান্বিতা হইয়া, স্বকীয় সখীমুখে তাহা নিবেদন করিলেন। সখী বিস্তারপূর্বক রাজনন্দনকে বলিল, আপনাকে দেখিয়াই ইনি মূর্চ্ছিতা হইয়াছেন। অনন্তর কুমারকে সখীর পরিচয় দিয়া কহিল, দেবলোকে বিশ্বাবসু নামে বিখ্যাত যে গন্ধর্বরাজ আছেন, ইনি তাঁহারই আত্মজা। এই সুভ্রূর নাম মদালসা। বজ্রকেতুর পুত্র উগ্রপ্রকৃতি অরাতিনিসূদন পাতালকেতু নামে দানব পাতালান্তর আশ্রয় করিয়া আছে। আমাদের এই সখী উদ্যানে গিয়াছিলেন। তখন আমি ইঁহার সঙ্গে ছিলাম না। ঐ সময়ে দুরাত্মা পাতালকেতু ইঁহাকে হরণ করিয়া আনিয়াছে এবং আগামী ত্রয়োদশীতে বিবাহ করিবে, বলিয়াও স্থির করিয়াছে। দিন অতীত হইলে, এই বালা আত্মহত্যা করিতে উদ্যতা হয়েন। সুরভি প্রতিষেধ করিয়া কহিয়াছেন, দুরাত্মা কখনই তোমাকে লাভ করিতে পারিবে না। অয়ি মহাভাগে! দানব মর্ত্যলোকে গমন করিলে, যিনি শরপ্রহারপুরঃসর তাঁহাকে বিদ্ধ করিবেন, তিনি অচিরাৎ তোমার স্বামী হইবেন। আমি ইঁহার সখী, আমার নাম কুণ্ডলা। আমি বিন্ধ্যবানের কন্যা এবং পুষ্করমালীর পত্নী। দুরাত্মা পাতালকেতু শূকর-মূর্তি পরিগ্রহ করিয়া, ঋষিগণের পরিত্রাণ জন্য কোন ব্যক্তি কর্তৃক বাণবিদ্ধ হইয়াছে। এই ঘটনার প্রকৃত তথ্য অনুসন্ধান করত ত্বরিত পদে এখানে আসিয়াছি। অধুনা ইনি যে কারণে মূর্চ্ছিতা হইয়াছেন, শ্রবণ করুন। মানদ! ইনি দর্শনমাত্রেই আপনার প্রতি প্রীতিমতী হইয়াছেন। দেখুন, আপনি সাক্ষাৎ দেবকুমার সদৃশ, সুমিষ্ট বাক্যাদি গুণবিশিষ্ট। সেই দানবকে যিনি বিদ্ধ করিয়াছেন, বিধাতা আমার এই সখীকে তাঁহারই পত্নী করিয়া রাখিয়াছেন।

"এই কারণেই ইনি মহামোহে যেন আচ্ছন্না হইয়াছিলেন। এই কৃশাঙ্গী কি যাবজ্জীবনই দুঃখ ভোগ করিবেন? কেন না, আপনাতেই ইঁহার হৃদয়

অনুরাগী হইয়া উঠিয়াছে। সুরভির বাক্য মিথ্যা হয় না। এক্ষণে জিজ্ঞাসা করি, আপনি কে এবং কি জন্যই বা এখানে আসিয়াছেন? আপনি দেব না দৈত্য? গন্ধর্ব না পন্নগ? অথবা কিন্নর? কেন না, মনুষ্যের দেহ যেমন কখন ঈদৃক্ হইতে পারে না, সেইরূপ পাতালে আগমন করাও মনুষ্যের সাধ্য নহে। কুবলয়াশ্ব কহিলেন, আমি রাজা শত্রুজিতের পুত্র। তাঁহার প্রেরণা-বশংবদ হইয়া, মুনিগণের রক্ষাসাধন উদ্দেশে গালবের আশ্রমে আগমন করিয়াছিলাম। তথায় আসিয়া মহাত্মা ঋষিগণের রক্ষাকার্যে প্রবৃত্ত হইলে, কোন ব্যক্তি শূকররূপ ধারণ করিয়া, বিঘ্নসাধনার্থে সমাগত হইল। তখন আমি তাহাকে অর্ধচন্দ্রাকৃতি শর প্রহারে বিদ্ধ করিলাম। এবং সে যেমন অতিবেগে তথা হইতে অপসরণ করিল; তাহার অনুধাবনে অশ্বারোহণে প্রবৃত্ত হইলাম। তখন আমার সেই অশ্ব ও শূকর উভয়েই সমকালে গর্তমধ্যে পতিত হইল। অনন্তর আমি অশ্বে আরোহণ করিয়া, একাকী অন্ধকারে পরিভ্রমণ করিতে লাগিলাম। পরে আলোক প্রাপ্ত হইয়া, আপনাকে অবলোকন করিলাম। তখন সেই ভাবিনী অতিমাত্র হৃষ্টাবিষ্ট হইয়া বলিতে লাগিলেন, বীর! আপনি সত্য বলিলেন; ইহাতে কোন সন্দেহ নাই। আপনাকে যখন দেখিয়াছে তখন এই মদালসার হৃদয় অন্য পুরুষে সংসক্ত হইবে না। দেখুন, কান্তি চন্দ্রের, প্রভা সূর্যের, লক্ষ্মী ভাগ্যবানের, ধৃতি বীরের ও ক্ষমা উত্তমের আশ্রয় গ্রহণ করিয়া থাকে। আপনিই নিঃসন্দেহে সেই দানবাধমকে বিদ্ধ করিয়াছেন। গোগণের জননী সুরভি কিরূপে মিথ্যা বলিতে পারেন? অধুনা আমাদের সখী আপনার সান্নিধ্যলাভে ধন্যা ও সৌভাগ্যশালিনী হইলেন। অতএব বীর! এক্ষণে যাহা কর্তব্য, বিধিপূর্বক তাহার সমাধান করুন। রাজকুমার কহিলেন, আমি পরাধীন। পিতার আদেশ ব্যতিরেকে কিরূপে ইঁহাকে বিবাহ করিতে পারি? কুণ্ডলা কহিলেন, আপনি এরূপ কহিবেন না। কেন না, ইনি দেবকন্যা, ইঁহাকে বিবাহ করুন। রাজকুমার এই কথায় বিবাহ করিতে সম্মত হইলেন। তখন কুণ্ডলা তাঁহাদের কুলগুরু তুম্বুরুকে স্মরণ করিলেন। অনন্তর মন্ত্রবিৎ তুম্বুরু পাবক প্রজ্বলিত ও মদালসার উদ্দেশে মঙ্গলকৃত্য সমাধানানন্তর তাঁহার বৈবাহিক বিধি যথাবিধি সম্পাদন করিয়া, পুনরায় তপশ্চরণ মানসে স্বকীয় আশ্রমে গমন করিলেন।

"তখন কুণ্ডলা মদালসাকে কহিলেন, অয়ি বরাননে! আমি কৃতার্থ হইলাম। যেহেতু, তুমি যেমন অলোকসামান্য সৌন্দর্যশালিনী, সেইরূপ সৎপাত্রের হস্তে পড়িলে, দেখিলাম। অনন্তর কুণ্ডলা প্রস্থান করিতে অভিলাষিণী ও বিনয়বশে অবনতা হইয়া, নিজসখীর প্রতি স্নেহ বশতঃ গদগদ বাক্যে রাজকুমারকে বলিতে লাগিলেন, আপনার প্রজ্ঞার ইয়ত্তা নাই। পুরুষেরাও যখন আপনার ন্যায় মহাত্মাদিগকে উপদেশ দিতে পারে না, তখন স্ত্রীগণের কথা আর কি বলিব? আপনি এই মদালসার সহিত ধনে, পুত্রে, সুখে ও পরমায়ুতে বর্ধিত হউন। এই বলিয়া কুণ্ডলা মদালসাকে আলিঙ্গন ও রাজকুমারকে নমস্কার করিয়া, দিব্য গতিতে স্বকীয় ইচ্ছানুসারে গমন করিলেন। তখন ঋতধ্বজও মদালসাকে অশ্বে আরোপিত করিয়া পাতাল হইতে বহির্গমনে অভিলাষী হইলেন। দৈত্যেরা তৎক্ষণাৎ জানিতে পারিয়া, সকলে এই বলিয়া চীৎকার করিয়া উঠিল, পাতালকেতু স্বর্গ হইতে যে কন্যারত্নকে আনয়ন করিয়াছিলেন, তাহাকে ঐ হরিয়া লইয়া যাইতেছে। বারংবার এই প্রকার কহিয়া, সেই দৈত্যগণ পাতালকেতুর সহিত সমবেত হইয়া, পরিঘ, নিস্ত্রিংশ, গদা, শূল, শর ও আয়ুধ গ্রহণ করত তথায় আগমন ও তিষ্ঠ তিষ্ঠ বাক্য প্রয়োগ করিয়া, রাজকুমারের উপর শর ও শূল সকল বর্ষণ করিতে লাগিল। তিনি সাতিশয় বীর্যশালী। শরপরম্পরা প্রয়োগ করিয়া, হাস্য করিতে করিতে অবলীলাক্রমেই তৎ সমস্ত অস্ত্র ছেদন করিলেন। তদীয় শরনিকরে ছিন্ন হইয়া, দৈত্যগণের সেই রাশি রাশি অসি, শক্তি, ঋষ্টি ও সায়ক সমস্ত ক্ষণমধ্যেই সমুদয় পাতাল সমাচ্ছন্ন করিল। অনন্তর তিনি তাষ্ট্র অস্ত্র গ্রহণ করিয়া, দৈত্যগণের উদ্দেশে প্রয়োগ করিলেন। শিখাপরম্পরার সংসর্গে অতীব উগ্রভাবাপন্ন সেই অস্ত্র পাতালকেতুর সহিত দানবদিগের সকলকেই, কপিলতেজে সগরতনয়গণের ন্যায়, এক কালেই দগ্ধ ও তাহাদের অস্থি সকলও স্ফুটিত করিয়া ফেলিল। অনন্তর ঋতধ্বজ প্রধান প্রধান অসুরদিগকে সংহার করিয়া, অশ্বারোহণে সেই স্ত্রীরত্ন সমভিব্যাহারে পিতৃপুরে পদার্পণ ও পিতৃদেবকে প্রণিপাতপূর্বক সমুদায় ঘটনা আনুপূর্বিক কীর্তন করিলেন। সেই চারুচরিতের ঈদৃশ চরিত শ্রবণ করিয়া, তদীয় পিতা তাঁহাকে আলিঙ্গন করিয়া, প্রীতিভরে কহিতে লাগিলেন, তুমি সৎপুত্র ও মহাত্মা। সদ্ধর্মাচারী ঋষিদিগের ভয় মোচন করিয়া অদ্য আমাকে উদ্ধার করিলে। তুমি

ধন, বীর্য, সুখ, সকল অংশেই বিশেষরূপে বর্ধিত হও। এই গন্ধর্বতনয়ার যেন কোনকালেই তোমার সহিত বিরহযোগের সংযোগ না হয়।

"পিতা যেরূপ বলিলেন, রাজনন্দন সেইরূপই করিতে প্রবৃত্ত হইলেন। তিনি প্রতিদিন পূর্বাহ্নে সমগ্র মেদিনী পরিক্রম করিয়া, পিতার পদযুগল বন্দনা করেন। পরে সেই সুমধ্যমা মদালসার সহিত বিহার করিয়া থাকেন। একদা বিচরণ করিতে করিতে, যমুনাতটে অবলোকন করিলেন, পাতালকেতুর অনুজ তালকেতু তথায় আশ্রম বন্ধন করিয়াছে। সে মায়াবী মুনিরূপ ধারণ করিয়াছে। সে পূর্ব বৈর অনুসরণ করিয়া, রাজপুত্রকে কহিল, রাজপুত্র! আমি যাহা বলিতেছি, যদি ইচ্ছা কর, তাহা কর। তুমি সত্য-প্রতিজ্ঞ। প্রার্থনা ভঙ্গ করা তোমার বিধেয় হয় না। আমি ধর্মের জন্য যজ্ঞ ও ইষ্টি সকলের অনুষ্ঠান করিব। ঐ যজ্ঞে চিতি সকল নির্মাণ করিতে হইবে। কিন্তু আমার দক্ষিণা দানের ক্ষমতা নাই। অতএব তুমি হিরণ্যের জন্য আপনার এই কণ্ঠসংলগ্ন ভূষণ প্রদানপূর্বক আমার এই আশ্রম রক্ষা কর। আমি জলমধ্যে প্রবেশপূর্বক প্রজাগণের বেদবিহিত বারুণমন্ত্রে যাদঃপতি বরুণের স্তব করিয়া, শীঘ্রই তোমার নিকট আগমন করিতেছি। সে এই কথা বলিলে, রাজনন্দন তাহাকে প্রণামপূর্বক কণ্ঠভূষণ প্রদান করিয়া কহিলেন, আপনি নিশ্চিন্তচিত্তে প্রস্থান করুন। আমি আপনার প্রত্যাগমন পর্যন্ত আপনার আদেশে এই আশ্রমসমীপে অবস্থান করিব। রাজপুত্র এই কথা বলিলে, সে নদীজলে মগ্ন হইল। অনন্তর তালকেতু সেই জলাশয় হইতে মদালসা ও অন্যান্য সকলের প্রত্যক্ষে গমন করিয়া, বলিতে লাগিল, বীর কুবলয়াশ্ব আমার আশ্রম-সকাশে তপস্বিগণের রক্ষাকার্যে ব্যাপৃত ছিলেন। যথাশক্তি যুদ্ধ করিয়া, সংগ্রামে ব্রাহ্মণদ্বেষীদিগেরও সংহার করিতেছিলেন। এমন সময়ে কোন দৈত্য মায়া আশ্রয় ও বক্ষস্থলের শূলের আঘাত করিয়া, তাঁহার সংহার করিয়াছে। ম্রিয়মাণ অবস্থায় তিনি আমাকে এই কণ্ঠভূষণ দান করিয়া গিয়াছেন। শূদ্র তাপসগণ বনমধ্যে তাঁহাকে দহন করিয়াছে। তাঁহার মৃত্যুতে তদীয় অশ্ব ভীত হইয়া অশ্রুপুরিত লোচনে আর্তস্বরে হ্রেষাধ্বনি করিয়াছিল। ঐ দানব তাহাকেও লইয়া গিয়াছে। আমি অতীব নির্দয় ও দুষ্কৃতকারী। সেইজন্যই এই ঘটনা দর্শন করিয়াছি। অতঃপর যাহা কর্তব্য তোমরা কর। আর বিলম্ব

করিও না। এক্ষণে এই কণ্ঠভূষণ লইয়া মনকে কথঞ্চিৎ প্রবোধ দাও। আমরা তপস্বী। আমাদের স্বর্ণে প্রয়োজন নাই। এই বলিয়া সেই কণ্ঠভূষণ ভূমিতে রাখিয়াই যথাগত প্রস্থান করিল। তখন পরিজন সমস্ত শোকার্ত ও মূর্ছিত হইয়া, তৎক্ষণাৎ ভূমিতে পতিত হইল। অনন্তর রাজা ও রাজপত্নী সমস্ত এবং নৃপযোষিদ্বর্গ সকলেই চেতনা লাভ করিয়া, অতিমাত্র দুঃখিত হইয়া বিলাপ করিতে লাগিলেন। তন্মধ্যে মদালসা সেই কণ্ঠভূষণ দর্শন ও স্বামীর নিধন শ্রবণ করিয়া আশু প্রিয় প্রাণ পরিহার করিলেন। অনন্তর রাজা স্বামী-বিয়োগবশতঃ মদালসাকে প্রাণত্যাগ করিতে দেখিয়া সবিশেষ বিচারসহকারে সুস্থচিত্ত হইয়া সমুদায় লোকদিগকে কহিলেন, তোমরা আর রোদন করিও না। অনন্তর রাজা পুত্রবধূর সংস্কারবিধি সমাধানান্তর বহির্গত হইয়া, স্নান করতঃ পুত্রের উদ্দেশ্যে জলদান করিলেন। এদিকে তালকেতু যমুনাজল হইতে বিনির্গত হইয়া প্রণয়প্রকাশপুরঃসর মধুর বচনে রাজপুত্রকে কহিলেন, তুমি আমায় কৃতার্থ করিলে। তুমি এখানে অবিচলিতভাবে অবস্থিতি করাতে, আমি চিরাভিলষিত কার্যসাধনে সমর্থ হইয়াছি। অতএব তুমি এখন যাইতে পার। তখন রাজনন্দন তাহাকে প্রণাম করিয়া, গরুড় ও বায়ুব ন্যায় বেগবান সেই অশ্বে আরূঢ় হইয়া পিতৃপুরোদ্দেশে প্রস্থান করিলেন।

"ঋতধ্বজ পিতামাতার পাদবন্দন ও মদালসার দর্শন বাসনা-বশম্বদ হইয়া, সবেগে অন্তঃপুরে গমন করিয়া দেখিলেন, সমস্ত নগবীহ উদ্বেগে আচ্ছন্ন ও তজ্জন্য সকলেবই মুখ অপ্রফুল্লভাবাপন্ন হইযাছে। পরক্ষণেই দেখিলেন, পুরবাসী মাত্রেই আকারে বিস্ময় ও বদনমণ্ডলে হর্ষের আবেশ হইয়া উঠিল। তাহারা সকলেই উৎফুল্ল লোচনে কি সৌভাগ্য! কি সৌভাগ্য! বলিতে লাগিল এবং অতীব কৌতূহলসহকারে পরস্পরকে আলিঙ্গন করিয়া, রাজকুমারকে কহিল, অয়ি সুবিপুল-কল্যাণশালিন্! আপনি চিরজীবী হউন। আপনার শত্রুসকল হত হউক। অনন্তর তিনি পিতাকে প্রণিপাত করিয়া, বিস্মিত হইয়া, জিজ্ঞাসা করিলেন, এ কি? পিতাও তাঁহাকে সমস্ত কহিলেন। তিনি মদালসাকে হৃদয়ের সহিত ভালবাসিতেন; সুতরাং মৃত্যুবার্তা শুনিয়া ও পিতা মাতাকে সম্মুখে দেখিয়া, একবারে লজ্জা ও শোকসাগরে গর্ভগত হইলেন। তদবস্থায় চিন্তা করিলেন, সেই সাধ্বী বালা আমার মৃত্যুঘটনা শুনিয়াই,

প্রাণত্যাগ করিয়াছেন। ইহা শুনিয়াও আমি স্থির রহিয়াছি। সর্বথা আমি নিষ্ঠুর হৃদয়, আমাকে ধিক্। সেই মৃগলোচনা মদীয় বিরহে প্রাণত্যাগ করিয়াছেন। আমি কিন্তু তাঁহার বিরহে এখনও জীবিত রহিয়াছি! অতএব আমি যারপর নাই নির্দয়, অনার্য ও ঘৃণাশূন্য। তিনি উদ্দেশে জলদান ও অন্যান্য কর্তব্য সাধনানন্তর বলিতে লাগিলেন, সেই কৃশাঙ্গী মদালসা যখন আমার ভার্যা হইলেন না, তখন এই জন্মে অন্য কোন রমণীই আমার সহচারিণী হইতে পারিবে না।

"পুত্রদ্বয় কহিলেন, তাত! তিনি মদালসার বিরহযোগবশত সমুদায় স্ত্রীভোগ ত্যাগ করিয়া, সর্বদাই সমচরিত্র ও সমবয়স্ক বয়স্যবর্গের সহিত আমোদপ্রমোদে কাল যাপন করেন। মদালসাকে যদি দেওয়া যাইতে পারে, তাহা হইলেই তাঁহার প্রকৃত উপকার করা হয়। পুত্রদ্বয়ের এই কথা কর্ণগোচর করিয়া, তাঁহাদের পিতা বিমর্ষপ্রাপ্ত হইলেন। অনন্তর [ বলিলেন ], আমি তপশ্চরণ সহকারে এইরূপে যত্ন করিব যাহাতে এই অসাধ্য অচিরাৎ সাধন হয়। এই বলিয়া নাগরাজ হিমালয়ের অন্তর্নিহিত প্লক্ষাবতরণ তীর্থে গমন করিয়া, সুদুশ্চর তপশ্চর্যায় প্রবৃত্ত হইলেন। এবং তদ্‌গত হৃদয়ে আহারসংযমসহকারে ত্রিসন্ধ্যা স্নান করিয়া দেবী সরস্বতীর এই বলিয়া স্তব করিতে লাগিলেন, যিনি ব্রহ্মযোনি ও জগতের ধাত্রী, সেই দেবী সরস্বতীর আরাধনামানসে আমি মস্তক দ্বারা প্রণাম করিয়া, স্তব করিতেছি। বিষ্ণুর জিহ্বারূপিণী সরস্বতী স্তূয়মানা হইয়া, মহাত্মা অশ্বতরকে কহিলেন, অয়ি কম্বলভ্রাতা উরগরাজ অশ্বতর! আমি তোমায় বর দিব! তোমার মনে যাহা আছে, বল, তাহাই তোমাকে প্রদান করিব। অশ্বতর কহিলেন, দেবি! অগ্রে কম্বলকে আমার সহায়রূপে সংযোজিত করুন। পরে আমাদের উভয় ভ্রাতাকেই সমস্ত স্বরজ্ঞান প্রদান করুন। সরস্বতী কহিলেন, পন্নগসত্তম! তোমরা উভয় ভ্রাতাই সপ্ত স্বর, সপ্ত গ্রাম, সপ্ত বর্গ, সপ্ত গীতি ও সপ্ত মূর্ছনা, একোনপঞ্চাশৎ তাল, তিন গ্রাম এই সমস্ত গান করিতে পারিবে। আমি সমস্তই তোমাদিগ:ক দিলাম। এই বলিয়া তৎক্ষণে অন্তর্হিতা হইলেন।

"তাঁহার বরপ্রভাবে তাঁহারা উভয় ভ্রাতা উল্লিখিত সমস্ত বিষয় অবগত হইলেন। তখন উভয়ে তন্ত্রীলয়সহকারে সপ্তস্বরে গান এবং বাক্য ও

ইন্দ্রিয়গ্রাম সংযত করিয়া, শৈলরাজ কৈলাসের শিখরদেশে সমাসীন শঙ্করের আরাধনামানসে প্রাতে, মধ্যাহ্নে, সন্ধ্যায় ও রাত্রিতে তৎপরতাপূর্বক যত্ন করিতে লাগিলেন। ভূতভাবন ভবদেব বহুকাল পরে গীত দ্বারা সন্তুষ্ট হইয়া, তাঁহাদের উভয়কে কহিলেন, বর গ্রহণ কর।

"তখন অশ্বতর কম্বলের সহিত প্রণাম করিয়া [ বলিলেন ], আমাদের এই বর দিন, কুবলয়াশ্বের পত্নী মদালসা প্রাণত্যাগ করিয়াছেন। তিনি যে বয়সে মরিয়াছেন, সেই বয়সেই আমার দুহিতা হইয়া জন্মগ্রহণ করুন। পূর্বে যেমন তাঁহার কান্তি ছিল, যেন তাঁহার সেইরূপ কান্তি হয়। তিনি যেন জাতিস্মরা এবং পূর্বের ন্যায় যোগিনী ও যোগমাতা হইয়া আমার গেহে জন্মগ্রহণ করেন। মহাদেব বলিলেন, আচ্ছা যাহা বলিলে আমার প্রসাদে তাহাই হইবে। অধুনা শ্রবণ কর। শ্রাদ্ধ উপস্থিত হইলে, শুচি ও প্রযতচিত্ত হইয়া, নিজেই মধ্যম পিণ্ড ভক্ষণ করিবে। মধ্যম পিণ্ড ভক্ষণ করিলে, তোমার মধ্যম কর্ণ হইতে কল্যাণী মদালসা যে অবস্থায় মরিয়াছে, সেই অবস্থাতেই সম্ভূতা হইবে। তুমি এইরূপ কামনা করিয়া, পিতৃগণের তর্পণ কর। তৎক্ষণাৎ শ্বাসত্যাগসময়ে তোমার মধ্যম কর্ণ হইতে সেই কল্যাণী, যেরূপে মরিয়াছেন, সেই রূপেই উপস্থিতা হইবেন। অনন্তর অশ্বতর ঐরূপ শ্রাদ্ধ ও তদ্বৎ যথাযথ বিধানে মধ্যম পিণ্ড ভক্ষণ করিলেন। তদন্তর আপনার অভিলষিত ধ্যান করিতে করিতে নিশ্বাস ত্যাগ করিবামাত্র তাঁহার মধ্যম কর্ণ হইতে ক্ষীণাঙ্গী মদালসা সেই রূপে সমদ্ভূতা হইলেন। অশ্বতর এই ঘটনা কাহারও নিকট প্রকাশ করিলেন না। আপনার গৃহমধ্যে সেই সুদতীকে স্ত্রীগণসহায়ে অতি গোপনে রাখিয়া দিলেন। একদা নাগরাজ হর্ষান্বিত হইয়া, পুত্রদ্বয়কে কহিলেন, কি জন্য তোমরা সেই মানদকে প্রত্যুপকারসাধনার্থ আমার নিকট আনিতেছ না। পুত্রদ্বয় ধীমান ঋতধ্বজের পুরে গমন করিয়া, তাঁহার সহিত বিহার করিতে লাগিলেন। অনন্তর কথাপ্রসঙ্গে প্রণয়প্রকাশপুরঃসর কুবলয়াশ্বকে আপনাদের গৃহে গমনার্থ অনুরোধ জানাইলেন। তিনি তাঁহাদিগকে কহিলেন, আমার এই গৃহ তোমাদেরই। তোমরা আমার বহিশ্চর প্রাণস্বরূপ। অতএব পুনরায় এরূপ বিভিন্নার্থ বাক্য প্রয়োগ করিও না। তখন নাগনন্দনদ্বয় কহিলেন, আমাদের পিতৃদেব স্বয়ংই ইহা বার বার বলিয়াছেন যে, কুবলয়াশ্বকে দেখিতে

আমার ইচ্ছা হয়। তখন কুবলয়াশ্ব বরাসন হইতে গাত্রোত্থান করিয়া [বলিলেন], আমাকে দেখিবার নিমিত্ত স্বয়ং পিতা নিতান্ত উৎসুক চিত্ত হইয়াছেন। অতএব উঠ, এখনই যাইব, ঋতধ্বজ এই বলিয়া, তাঁহাদের সহিত প্রস্থান করিলেন। অনন্তর তাঁহারা আকর্ষণপূর্বক রাজপুত্রকে পাতালে লইয়া গেলেন। তখন রাজনন্দন পাতালে গিয়া দেখিলেন, সেই পন্নগকুমারদ্বয় ছদ্মবেশ ত্যাগ করিয়া নিজবেশ ধারণ করিয়াছেন; অনন্তর তাঁহারা পিতৃদেব অশ্বতরের গোচরে রাজকুমারের আগমনবার্তা নিবেদন করিলেন, অনন্তর সকলে নাগরাজনিবেশনে প্রবেশ করিয়া অবলোকন করিলেন, সেই মহাত্মা তথায় অবস্থিতি করিতেছেন। তদনন্তর তাঁহারা রাজকুমারকে দেখাইয়া দিলেন, ইনিই আমাদের পিতা। তৎপরে পিতার নিকটেও রাজকুমারের পরিচয় প্রদান করিয়া কহিলেন, ইনিই সেই বীর কুবলয়াশ্ব। তখন ঋতধ্বজ নাগেন্দ্রের চরণে প্রণাম করিলেন। নাগেন্দ্র তাঁহাকে বলপূর্বক উত্থাপিত করিয়া আলিঙ্গন ও মস্তকে আঘ্রাণ করিয়া কহিলেন, বৎস! তুমি চিরজীবী হও এবং শত্রুকুল নির্মূল করিয়া পিতা ও মাতার সেবা কর।

"অনন্তর উরগপতি মহাত্মা [বলিলেন], স্বর্ণ, রৌপ্য, বস্ত্র বাহন অথবা অন্য যাহা কিছু অভিমত, অত্যন্ত দুর্লভ হইলেও আমার নিকট তাহা প্রার্থনা কর। [ঋতধ্বজ বলিলেন], আমার কিছুরই অভাব নাই। তিনি এইপ্রকার সবিনয় বাক্য প্রয়োগ করিলে, পন্নগরাজ প্রীতিসহকারে আপনার পুত্রদ্বয়ের উপকারী সেই ঋতধ্বজকে কহিলেন, যদি আমার নিকট স্বর্ণ-রত্নাদি গ্রহণ করিতে তোমার প্রবৃত্তি না হয়, তাহা হইলে অন্য যাহাতে তোমার মনের প্রীতি জন্মিতে পারে, তাহা বল, আমি তোমাকে প্রদান করিব। কুবলয়াশ্ব কহিলেন, এই বর দিন, আমার হৃদয় হইতে যেন কখনই পুণ্যকর্ম-সংস্কার ব্যপোহিত না হয়। অশ্বতর কহিলেন, প্রাজ্ঞ, তাহাই হইবে। তোমার মতি সর্বদাই ধর্ম আশ্রয় করিয়া রহিবে। তথাপি তুমি আমার গেহে যখন আসিয়াছ, তখন মনুষ্যলোকে তোমার মতে যাহা দুর্লভ তাহা অবশ্য তোমাকে গ্রহণ করিতে হইবে। তাঁহার এই কথা শুনিয়া, রাজপুত্র তাঁহার পুত্রদ্বয়ের মুখের দিকে দৃষ্টিসঞ্চালন করিলেন। তখন তাহারা উভয়ে পিতার গোচরে নিবেদন করিয়া কহিলেন, ইঁহার পত্নী কোন দুরাত্মা দৈত্য কর্তৃক প্রতারিত হইয়া, ইঁহার মৃত্যুবার্তা শ্রবণ করিয়া,

পরমপ্রিয়তম প্রাণ পরিহার করিয়াছেন। ইঁহার পত্নীর নাম মদালসা। তাত, ইনি মদালসার প্রতি কৃতজ্ঞতা প্রকাশ মানসে তাঁহার মৃত্যু অবধি এই প্রতিজ্ঞা করিয়াছেন—মদালসা ব্যতিরেকে অন্য কাহাকেও ভার্যাত্বে পরিগ্রহ করিবেন না। এই বীর ঋতধ্বজ অধুনা সেই চারুসর্বাঙ্গীকে দেখিবার জন্য নিতান্ত উৎসুক হইয়াছেন। তাত, যদি তাহা করিতে পারেন, তাহা হইলেই ইঁহার প্রকৃত উপকার করা হয়। অশ্বতর কহিলেন, পঞ্চভূতের সহিত একবার বিয়োগ হইলে, পুনরায় তাহাদের সহিত সেইরূপে সংযোগ হওয়া স্বপ্ন বা আসুরী মায়া ভিন্ন কোন উপায়েই সম্ভাবিত নহে। তখন ঋতধ্বজ প্রণিপাত করিয়া, প্রেম ও লজ্জাসহকারে তাঁহাকে কহিলেন, তাত, আপনি অধুনা সেই মদালসাকে যদি মায়া করিয়াও দেখাইতে পারেন, তাহা হইলে পরম অনুগ্রহ করিলেন, বোধ করিব।

"অশ্বতর কহিলেন, বৎস, যদি মায়া দর্শনে ইচ্ছা হইয়া থাকে, তবে তাহা দর্শন কর। এই বলিয়া তিনি গৃহগুপ্তা মদালসাকে তথায় আনয়ন করাইলেন এবং তাঁহাদের সকলকে ভুলাইবার জন্য মিছামিছি কতিপয় অস্ফুট মন্ত্র প্রয়োগ পূর্বক, রাজপুত্রকে মদালসা সন্দর্শন করাইয়া কহিলেন, বৎস, দেখ দেখি, এই সেই তোমার ভার্যা মদালসা কি না? তিনি মদালসাকে দর্শন করিয়া তৎক্ষণাৎ লজ্জা-ত্যাগপুরঃসর, প্রিয়ে! এই কথা বলিতে বলিতে তাঁহার অভিমুখীন হইলেন। তদ্দর্শনে অশ্বতর সত্বরে তাঁহারে প্রতিষেধ করিয়া কহিলেন, বৎস, ইহা মায়া। ইহাকে স্পর্শ করিও না। আমি পূর্বেই বলিয়াছি, স্পর্শ করিলেই মায়া অদৃশ্য হইয়া থাকে। এই কথায় ঋতধ্বজ 'হা প্রিয়ে' বলিয়া মূর্ছিত হইয়া ভূপৃষ্ঠে পতিত হইলেন। তদ্দর্শনে ভাবিনী মদালসা চিন্তা করিতে লাগিলেন। অহো আমার প্রতি এই রাজনন্দনের কি স্নেহ এবং আমার উপরি ইঁহার অন্তঃকরণও কি অচল-ভাবাপন্ন। দেখ ইনি অরাতিদিগকে নিপাতিত করেন। এক্ষণে বিনাস্ত্রে নিপাতিত হইলেন। আমাকে মায়া বলিয়া প্রদর্শন করা হইয়াছে। অনন্তর অশ্বতর রাজপুত্রকে আশ্বাসিত করিয়া যেরূপে মৃত মদালসাকে পুনর্জীবিত করিয়াছেন, তৎ সমস্ত বর্ণন করিলেন। তখন ঋতধ্বজ ভার্যাকে লাভ করিয়া, অতি আহ্লাদিত হইয়া আপনার সেই অশ্বরত্নকে স্মরণ করিলেন। স্মৃতিমাত্র অশ্ব তথায় সমাগত হইল। তখন তিনি নাগরাজকে প্রণাম করিয়া

সপত্নীক সেই অশ্বে আরোহণ করিয়া আপনার স্বশোভনপুরে প্রতি-গমন করিলেন।

"তিনি স্বপুরে সমাগত হইয়া, পরলোকপ্রাপ্তা মদালসাকে পুনরায় যেরূপে লাভ করিয়াছেন, তৎসমস্ত পিতার নিকট আদ্যোপান্ত কীর্তন করিলেন। পবিত্রস্বভাবা মদালসা শ্বশ্রূ ও শ্বশুরের চরণে প্রণাম করিয়া স্বজনদিগকে বয়স ও গুরুত্বানুসারে যথানিয়মে বন্দন ও আলিঙ্গনাদি করিয়া পূজা করিলেন। অনন্তর পৌরগণ মহোৎসবে প্রবৃত্ত হইল। এদিকে ঋতধ্বজ মদালসার সহিত শৈল-নির্ঝরে নদীপুলিনে রমণীয় বন ও উপবনসমূহে বহুকাল বিহার করিলেন। এইরূপে বহুকাল অতীত হইলে রাজা শত্রুজিৎ সম্যক্‌রূপে পৃথিবী শাসন করিয়া কালধর্মের বশবর্তী হইলেন। তখন পৌরগণ তদীয় পুত্র উদারাচার-চেষ্টিত মহাত্মা ঋতধ্বজকে রাজপদে অভিষিক্ত করিল।"

রামভদ্রের নাটকে শত্রুজিতের দুই পত্নীর নাম পাই—সুমধ্যমা ও সুচিত্তমা। রানীর এক সখী সুমুখী। কোতোয়াল দর্পশীল। মন্ত্রী শীলবর্ধন। রাজার অন্তঃপুর এবং রাজপাট নিয়ে একটি সুশাসিত রাজ্যের বর্ণনাতে নাট্যকার দক্ষতা দেখিয়েছেন। নাটকে পুরাণে বর্ণিত দুজন দৈত্য ছাড়াও তালকেশী, রক্তকেশী ও উগ্রকেশীর অবতারণা করা হয়েছে। বরুবা থরুবা দুটি অপৌরাণিক চরিত্রের ভূমিকা পাই হাস্যরস সৃষ্টির জন্য। গালব ঋষির আশ্রমটিকেও কিঞ্চিৎ জাঁকালো করা হয়েছে। অপৌরাণিক সিদ্ধিদাস ঋদ্ধিদাস ও সাধুদাসের উল্লেখ পাই। বিশ্বনর এবং বিশ্বধর নামে আরও দুজন ঋষির উপস্থিতি নাটকে দেখতে পাই। ঋতধ্বজকে নিয়ে গালব ঋষি আশ্রমে প্রবেশ করবার পূর্বে এঁরা যজ্ঞের ব্যবস্থা করছিলেন। এই সময়ে দৈত্যদের উৎপাত আরম্ভ হয়। ভীতচকিত ঋষিদের আর্ত চীৎকারের সাহায্যে আশ্রম-শান্তিভঙ্গের চিত্র উপস্থিত করা হয়েছে।

মদালসার দুজন সখীর অবতারণা নাটকে পাচ্ছি। পুরাণে একজন। এ দুই সখীর নাম যথাক্রমে কুণ্ডলা ও কুন্তলা। কুণ্ডলার ভূমিকাই প্রধান। মদালসা রাক্ষস পাতালকেতুর গৃহে অত্যন্ত অসুখী ছিল। একটি গানে ('গন্ধর্ব নগর কত পাতাল পটন কত') মদালসা নিজের দুঃখ জানিয়েছেন। তিনি যখন দুঃখ নিবেদন করছেন তখন আকাশবাণী তাঁকে ভরসা দিয়েছে। পুরাণে আকাশবাণীর

কথা আছে, সুরভির পরিবর্তে রামভদ্র একে নাটকীয়ভাবে উপস্থাপন করেছেন। যদিও গানটি বৈষ্ণব কবির ( বিশেষত বিদ্যাপতির ) কথা মনে করিয়ে দেয়। গানটির ভনিতাই তার সাক্ষ্য, 'রামভদ্র ভন ধইরজ ধণি খন/মচ্ছিন্দর করত উধারে'।

তুম্বুরু ঋষির আশ্রমের বিষ্ণুদাস ও হরিদাস অপৌরাণিক। পুরাণে ঋতধ্বজ মদালসার সখীর কাছে আত্মপরিচয় দিয়েছেন এবং পাতালকেতুবধ বিবৃত করেছেন। সে কাজ রামভদ্র কিছুটা তুম্বুরু ঋষির দ্বারা করিয়েছেন। (লক্ষণীয় তুম্বুরু ঋষির সংলাপ মৈথিলীতে)। ঋতধ্বজ ও মদালসা পরিণয়ের পর বিষ্ণুদাস এঁদের আশীর্বাদ জানিয়েছেন। এরপর একটি ছড়া আছে। এই ছড়াটির অর্থবোধ সম্ভব নয়। পরিণয়ের পর শ্বশুরগৃহে যাবার প্রাক্‌কালে মদালসা কুণ্ডলা ও কুম্ভলার জন্য দুঃখবোধ করেছেন। এই দৃশ্য শকুন্তলার পতিগৃহে যাত্রার কথা স্মরণ করিয়ে দেয়। যাই হোক, এখানেই রামভদ্র একটি নাটকীয় দৃশ্যের অবতারণা করেছেন। পাতালকেতুর ভাই তালকেতু মদালসার পতিগৃহে যাত্রার সময়েই পাতালকেতুর গৃহে ঋতধ্বজ-মদালসাকে আক্রমণ করলে এবং তালকেতু পরাজিত হয়ে পলায়ন করলে। যাবার সময় মায়া পেতে এই পরাজয়ের প্রতিশোধ নেবে বলে তালকেতু শাসিয়ে গেল। নাগরাজ কম্বল অশ্বতরের পুত্রদ্বয়ের নাম পাচ্ছি চারুমুখ ও চারুধর। এঁদের মন্ত্রীর নাম দর্পশীল। ঋতধ্বজ মদালসাকে ফিরে পেলে কম্বল-অশ্বতর এবং তাঁদের পরিবারের সকলকে নিজের গৃহে আমন্ত্রণ জানালেন। এরকম সৌজন্যমূলক আচরণ পুরাণে নেই।

বংশমণি পুরাণকে অনুসরণ করেছেন আরও বিশ্বস্তভাবে। ঋতধ্বজ মদালসাকে হারিয়ে যখন অশ্বতরের নিকট উপস্থিত হয়েছিলেন তখন অশ্বতর তাকে নানা নিধি দিতে চেয়েছিলেন। কিন্তু ঋতধ্বজ কিছুই নিতে চায় নি। তিনি চুপ করেছিলেন। নাগরাজের দুই পুত্র তখন ঋতধ্বজের প্রার্থনা নিবেদন করেছিলেন। পুরাণে আছে 'তাঁহার ( অশ্বতরের ) এই কথা শুনিয়া, রাজপুত্র, তাঁহার পুত্রদ্বয়ের মুখের দিকে দৃষ্টি সঞ্চালন করিলেন। তখন তাঁহারা উভয়ে পিতার গোচরে নিবেদন করিয়া কহিলেন', ইত্যাদি। নাটকে পাই কম্বল ঋতধ্বজকে বলছেন 'কওন বস্তু অভিলাষ হোঅ॥' কুবলয়াশ্ব বলছেন 'এহাক দর্শন হি হমে সন্তুষ্ট ভেলাহু॥' তারপর 'ইত্যুক্ত্বা নাগপুত্রমুখং

বিলোকয়তি।' প্রহাসিকা চরিত্রও নূতন। এখানে বংশমণি সংস্কৃত নাটকের ঐতিহ্যকে স্মরণ করেছেন। প্রহাসিকার রূপযৌবনের বর্ণনা কুট্টনীর মত। জ্যোতিরীশ্বরের বর্ণরত্নাকরে কুট্টনী নারীর বর্ণনার সঙ্গে বংশমণির নিশ্চয়ই পরিচয় ছিল। জ্যোতিরীশ্বর লিখেছেন 'বর্ষ সএ তীনি ভিতর বয়স। পাণ্ডুর ভঞ্জহ। শঙ্খাবদাত কেশ। সঙ্কুলিত ত্বচ। উন্নতি শিরা। নির্মাংস কায়। ভাঙ্গল কপোল। কলল দাঁত। বলে জীনল বএস। বএসে জীনল বল। বোল বোলইতেঁ জীহহি ওঠহি লগা রাগী। হস্তক সানে মেলাপক বোআব। মার্কণ্ডেয় সহোদর জেঠি বহিনি অইসনি। লোভক বেটী অইসনি। বুদ্ধিক মাঙুসি অইসনি কুটিলমতি। নারদক সহোদর অইসনি ঘটক। বিষ্ণুমায়া অইসনি সংঘটক। সতীহুক সত্যভাঁগ কুলবধুহু কুটিলাকর কুট্টনী দেখু।' ঠিক এরকম না হলেও বংশমণির প্রহাসিকা তার দেহের জরাকে ঢাকবার জন্য নানা ছদ্ম বাক্য উত্থাপন করেছে। তবে প্রহাসিকার মধ্যে মন্দ অভিপ্রায় কিছু নেই। নিছক হাস্যরস জোগান দেবার জন্যই এই চরিত্রের সৃষ্টি। যাবার সময় সে রাজ্যের মঙ্গল কামনা করেই প্রস্থান করেছে।

## ৯। নাটকলক্ষণরত্নকোশে প্রাপ্ত মদালসা-কাহিনী

মার্কণ্ডেয় পুরাণের কুবলয়াশ্ব-মদালসার কাহিনী কবি-নাট্যকারের দৃষ্টি আকর্ষণ করেছিল। বিশ্বনাথ কবিরাজ লিখেছিলেন 'কুবলয়াশ্ব-চরিত' প্রাকৃত-ভাষায়। এটি একটি কাব্য। সাগরনন্দীর নাটকলক্ষণরত্নকোশে 'মায়া মদালসা' নামে একটি নাট্যকর্মের উল্লেখ আছে। সাগরনন্দী তাঁর গ্রন্থে তিন বার এই নাটকের উল্লেখ করেছেন এবং পঞ্চসন্ধির বিশ্লেষণের সময় এই নাটকটির বিষয়-বস্তু ও নাট্যপ্রকরণেরই উদাহরণ দিয়েছেন। আমরা সাগরনন্দীর সম্পূর্ণ বিশ্লেষণটি এখানে উল্লেখ করছি।[১]

তত্র যথা মায়া মদালসে নাটকে প্রথমেঽঙ্কে গালবস্য মহর্ষেস্তালকেতুবধমিচ্ছতঃ প্রার্থনায়াং কুবলয়াশ্বস্য রাজ্ঞস্তপোবনগমনৌৎসুক্যম্। আরম্ভস্তস্যৈব সংবাদে

এতে ক্ষমা বয়মপি দ্বিষতোনিরোদ্ধুং
কিন্ত্বেষ দুষ্টদমিনস্তব রাজধর্মঃ।

[১] শ্রীসিদ্ধেশ্বর চট্টোপাধ্যায়, নাটকলক্ষণরত্নকোশ, পৃ ৬০-৬৭। বঙ্গানুবাদ শ্রীচট্টোপাধ্যায়ের। কিঞ্চিৎ পরিবর্তন আমি করেছি।

তৎ সৌখ্যমুৎসৃজ্য দিনানি কিয়ন্তি শাক-
মুষ্টিং পচস্ব মম তাত গৃহং ভজস্ব ॥

অত্র রাজধর্মস্যাখ্যানাদ্যাগস্য নিষ্পত্তিঃ ষষ্ঠাংশশ্চ যে ভবিতেতি গমনহেতুচিন্তনম্। বীজং তত্রৈব

দেবারাতের্দুহিতুরভবদ্বালকস্তালকেতুঃ
পৌরস্ত্যাদ্রেরধরনগরীং যশ্চ দর্পেণ শাস্তি।
মায়াযোগাদহরত সুতাং মেনকায়াশ্চ পাপঃ
স প্রত্যূহং ক্রতুষু কুরুতে দুষ্প্রধর্ষো মুনীনাম্ ॥ ইতি

মেনকাসুতায়া মদালসায়া হরণং তেন তালকেতুনা কৃতমিতি কথয়তা মদালসায়াঃ প্রত্যাহরণস্য ফলভূতস্য বীজমিদমুপ্তং তচ্চ সাধ্যোপগমং ভবতি (ইতি ?) মুখ-সন্ধিস্ত্রিভির্লক্ষণৈর্যুক্তঃ স্যাদিত্যর্থঃ।

লাভো মদালসায়াস্তস্যা দ্বিতীয়েঽঙ্কে যৎ পাণিগ্রহণম্। স এব সাধনসম্পত্তিঃ। তেনৈব ঋষিণা দত্তেন মার্গণেন তালকেতুবধমাস্থায় প্রাপ্তেনেষ্টস্য সম্পত্তিঃ। যদাহ সুপ্রভা

তব সখ্যুরয়ং বাণো হত্বা কন্যামলিম্লুচম্।
উন্মোচয়িতুমায়াতো মানসীং শিখিনঃ সুতাম্।

ইতি তত্রৈব পাতালকেতুঃ

আঃ পাপে ত্বং মে ভ্রাতরং ব্যাপাদ্য গচ্ছসি। ইতি

গমননিরোধং কুর্বাণস্য পুনর্বৈরানুষ্ঠানং প্রসরঃ ক্রিয়ায়া বৈরপ্রভবায়াঃ প্রসরাৎ। তত্রৈব

মদালসা (সভয়ম্)-অজ্জউত্ত পরিত্তায়াহি। রুন্ধই মং পুণো বি অঅং হদাসো। ইতি রোধাৎ পুনরপি হরণস্যোৎথাতো বিন্দুঃ। স এব সাধনসম্বন্ধঃ। যথা তত্রৈব কুবলয়াশ্বঃ

কৃৎস্নামরারিনিধনাধ্বরলব্ধদীক্ষং
পাণৌ ধনুর্মম বয়োরন্ন কৃতং ভয়েন।
পশ্যাচিরাৎ খরমুখেষুনিকৃত্তদৈত্য-
মূর্ধাবলীকৃতবলীনি দিগন্তরাণি ॥

সাধনেন ইষুণা সহ সম্বন্ধঃ সূচিত ইতি ত্রিযুক্তং প্রতিমুখম্। তস্যৈব তৃতীয়েঽঙ্কে

কণ্ঠে বয়োরয় বিনিবেশয় মে মৃণাল-
নালাধিদৈবতমিমাং নিজ বাহুবল্লীম্।
যাং প্রাপ্য দৈত্যসুভটারভটীকঠোর-
জাতাহবশ্রমমহং ন পুনঃ স্মরামি ॥

ইতি রাজ্ঞঃ সুরতেচ্ছা সম্ভোগস্তত্র চ যোগ্যতা

মদা—ফুরই মে দাহিণং লোঅণং।

ইত্যনিষ্টস্য বিয়োগস্যোদ্ঘাত উদ্ভেদঃ। তৎপ্রতিঘাতঃ সিদ্ধিদর্শনং রাজ্ঞেঃ কল্যাণায় স্ফুরত্বিতি বাক্যম্। তত্রৈব কুটিলকমায়য়া মৃত্যবে অর্চিষি পতিতাং মদালসাং ন দহতা দহনেন মৈত্রী দর্শিতেতি মিত্রসম্পন্মিত্রলাভঃ। ইতি ত্রিযুক্তো গর্ভঃ।

চতুর্থেঽঙ্কে মদালসায়া নাশো দর্শিতঃ। স চ রাজ্ঞো মুখ্যকারণস্য বৈধুর্যং ভবেৎ। তত্রৈব বৃহদশ্বেন পিতুস্তপঃফলং কথয়তা রাজ্ঞঃ শ্রেয়ঃ কথিতম্। তত্র চ গৃহমানীয় তস্য সমর্পয়িতব্যেতি সবিঘ্নতা। পাতালকেতুপ্রভৃতীনাং বধে বীজস্য সম্পত্তিরিতি ত্রিযুতো বিমর্শঃ।

সংহারাঙ্কে শক্রজিতঃ সুবাহোঃ মদালসায়াঃ সমাগমেনাভিপ্রেতার্থস্য সম্পত্তিঃ কথিতা। সিদ্ধিঃ সাধ্যসিদ্ধতা।

শোকাদ্দেবী ত্বয়ি নিপতিতা ত্বচ্ছিখাভির্ন দগ্ধা
লব্ধো বৎসঃ সুরপতিরিপুধ্বংসযোগ্যঃ সুবাহু। ইতি

অসুরাণাং ধ্বংসঃ সাধ্যস্তস্য সিদ্ধতা সূচিতা। উপক্রান্তস্যাবিরোধেন সকলস্য সমাপনং নির্বাহঃ স্পষ্টঃ। ইতি পঞ্চসন্ধিলক্ষণম্।

( মায়া মদালসা নাটকে তালকেতুর বধে অভিলাষী মহর্ষি গালবের প্রার্থনায় রাজা কুবলয়াশ্বের তপোবনগমনে ঔৎসুক্য। তাঁহারাই [গালবেরই] বক্তব্যে আরম্ভ—

আমরাও শত্রুকে প্রতিহত করিতে সমর্থ, কিন্তু দুষ্টের দমনকারী তোমার ইহা রাজধর্ম। অতএব কয়েকদিনের জন্য সুখ পরিত্যাগ কর, সামান্য শাক পাক কর এবং আমার গৃহে অবস্থান কর।

এখানে রাজধর্মের কথা বলাতে 'যজ্ঞ নিষ্পন্ন হইবে এবং [যজ্ঞফলের] ষষ্ঠাংশ আমার হইবে'—এইভাবে [ কুবলয়াশ্বের গালবের সহিত ] গমনের হেতুচিন্তন [ দেখান হইয়াছে ]। বীজও সেইস্থলেই রহিয়াছে—

দানব-কন্যার পুত্র তালকেতু পুর্ব দিগ্‌বর্তী পর্বতের পাদদেশস্থিত নগরী সদর্পে শাসন করিতেছে। দুর্ধর্ষ সেই পাপাচারী মায়াবলে মেনকার কন্যাকে অপহরণ করিয়াছে এবং মুনিগণের যজ্ঞে বিঘ্ন উৎপাদন করিতেছে।

[ এই শ্লোকে ] তালকেতু মেনকার কন্যা মদালসাকে অপহরণ করিয়াছে, এই কথা উক্ত হওয়ায় [নাটকের] ফলভূত মদালসার উদ্ধারের বীজ উপ্ত হইয়াছে এবং তাহাই হইতেছে সাধ্যোপগমন। এইরূপে মুখসন্ধি তিনটি লক্ষণ-যুক্ত হইবে।

দ্বিতীয় অঙ্কে মদালসার [ রাজার সহিত ] বিবাহ [ বর্ণিত হইয়াছে ], তাহাই লাভ। তাহাই সাধনসম্পত্তি; সেই ঋষি-প্রদত্ত বাণের দ্বারা তালকেতু'ক বধ করার [উপায়-] লাভের দ্বারা ইষ্টের পুষ্টি। সুপ্রভা যেমন বলিয়াছে—

তোমার বন্ধুর এই বাণ কন্যা-চৌরকে বধ করিয়া অগ্নির মানসী দুহিতাকে উদ্ধার করিবার জন্য আসিয়া'ছ।

সেই স্থানেই পাতালকেতু [বলিয়াছে]—

আঃ পাপিষ্ঠা, তুই আমার ভ্রাতাকে হত্যা করিয়া চলিয়া যাইবি।

এইরূপে [মদালসার] গমন-নিরোধ করিয়া পুনরায় শত্রুতা আচরণ করাকে বৈর-প্রভাব কার্যের বিস্তৃতির জন্য প্রসর [আখ্যা দেওয়া হয়]।

[পুনরায়] সেই স্থলেই—

মদালসা [সভয়ে]—আর্যপুত্র, আমাকে রক্ষা করুন, পুনরায় আমাকে এই দুর্বৃত্ত অবরুদ্ধ করিতেছে।

এই প্রকারে [মদালসার] গমন-নিরোধ ঘটায় পুনরায় অপহরণের প্রসঙ্গ এবং তাহাই বিন্দু; তাহাই সাধন-সম্বন্ধ; কারণ সেইখানেই কুবলয়াশ্বের—

হে সুন্দরি, [ বরোরু ], নিখিল দেবশত্রু-বিনাশরূপ যজ্ঞে দীক্ষিত ধনু আমার হস্তে, ভয়ের কোন কারণ নাই। দেখ, অল্প সময়ের মধ্যেই তীক্ষ্ণাগ্র-শরের দ্বারা কর্তিত দৈত্যগণের মস্তকসমূহ দ্বারা নানা দিগ্‌ভাগের পুষ্পোপহার রচিত হইবে।

এই বাক্যে [কর্মের] সাধন শরের সহিত সম্বন্ধ সূচিত হইয়াছে। এই প্রকারে তিনটি লক্ষণ-যুক্ত প্রতিমুখসন্ধি।

এই নাটকেরই তৃতীয় অঙ্কে—

হে বরোরু, মৃণালনালের অধিষ্ঠাত্রী দেবতার মত তোমার বাহুলতা আমার কণ্ঠে সন্নিবেশিত কর, যাহা লাভ করিয়া দৈত্যগণের সাহসী সুভট-বৃন্দের বিরুদ্ধে ভীষণ যুদ্ধে সঞ্জাত শ্রমের কথা আমি আর স্মরণ করিতে না পারি।

[ উক্ত শ্লোকে ] বর্ণিত রাজার সুরতেচ্ছাই সম্ভোগ [ অর্থাৎ ] সম্ভোগের যোগ্যতা।

মদা—আমার দক্ষিণ চক্ষু স্পন্দিত হইতেছে।

এই প্রকার অনিষ্ট বিচ্ছেদের [সম্ভাবনার] প্রকাশ উদ্‌ভেদ। রাজার 'মঙ্গলের জন্য স্পন্দিত হউক,'—এই বাক্য তাহার প্রতিবিধানের প্রকাশক বলিয়া সিদ্ধিদর্শন। সেই অঙ্কেই কুটিলকের মায়ায় মরণের জন্য অগ্নিতে পতিত মদালসাকে দহন না করায় অগ্নি-কর্তৃক মৈত্রী প্রদর্শিত হইয়াছে, তাহাই মিত্র-সম্পৎ, অর্থাৎ মিত্রলাভ। এই প্রকার তিনটি লক্ষণ-যুক্ত গর্ভসন্ধি।

চতুর্থ অঙ্কে মদালসার বিনাশ দেখান হইয়াছে,—তাহাই মুখ্য-কারণ রাজার বৈধুর্য [শোক]। সেই স্থলেই বৃহদশ্ব-কর্তৃক পিতার তপস্যার ফলের কথা উক্ত হওয়ায় রাজার শ্রেয়ঃ কথিত হইয়াছে, এবং গৃহে আনিয়া [মদালসাকে] যে তাঁহার নিকট সমর্পণ করিতে হইবে, [তাহাই] সবিঘ্নতা। পাতালকেতু প্রভৃতির বধে বীজের সম্পত্তি [পুষ্টি]। এই তিনটি [লক্ষণ]-যুক্ত বিমর্শসন্ধি।

শেষ অঙ্কে শত্রুজিৎ সুবাহুর এবং মদালসার সমাগম বর্ণনায় অভিপ্রেতার্থের সম্পত্তি কথিত হইয়াছে। সিদ্ধি হইল সাধ্যের সিদ্ধতা [অর্থাৎ মুখ্য প্রয়োজনের নিষ্পত্তি]।

শোকে দেবী আপনার [ অগ্নির ] মধ্যে নিজেকে নিক্ষেপ করিয়াছিলেন, কিন্তু আপনার শিখায় দগ্ধ হন নাই ; ইন্দ্রের শত্রুকে ধ্বংস করিতে সমর্থ বৎস সুবাহুকেও [ ফিরিয়া ] পাইয়াছি— [ইত্যাদি]।

[এইভাবে] সাধ্য [যে] অসুরগণের ধ্বংস [তাহার] সিদ্ধতা সূচিত হইয়াছে। প্রারব্ধ সকল কার্যের সুসমঞ্জস সমাপন [রূপ] নির্বাহ স্পষ্টই। পঞ্চ সন্ধির লক্ষণ বলা হইল।)

সাগরনন্দীর বিশ্লেষণ থেকে নাটকটির উপস্থাপন রীতির কিছু পরিচয় পাওয়া গেল। আমাদের নাটক দুটির সঙ্গে এই নাটকটির পার্থক্য অনেক। নাটকটির নাম মায়া মদালসা। সুতরাং নাটকটিতে মদালসার হরণ, বিনাশ, পুনরায় তাঁর উদ্ধার এই সব বিষয়েব সম্ভবত গুরুত্ব ছিল। পুরাণে মায়া মদালসার চিত্র অবশ্যই আছে। রামভদ্র-বংশমণি কুবলয়াশ্বের মদালসার সঙ্গে মিলন কাহিনীর উপরই জোর দিয়েছেন। দ্বিতীয়ত এখানে দেখা যায় তালকেতু প্রথমে নিহত হয় কিন্তু আমাদের নাটকে প্রথমে নিহত হয়েছে পাতালকেতু। সাগরনন্দীর গ্রন্থের পাঠান্তর সম্পাদকগণ ভুল বলে নির্দেশ করেছেন। আমার কিন্তু মনে হয় 'পাঠান্তরে'র পাঠই ঠিক। প্রথম যে শ্লোকটি পাই সেখানেই তালকেতুর স্থলে পাতালকেতু হওয়া উচিত। গালব ঋষির প্রদত্ত বাণের কথা বলা হয়েছে মায়া মদালসা নাটকে। আমাদের নাটক দুটিতে পাই অশ্ব এবং খড়্গ। ঋতধ্বজের সঙ্গে বিবাহের পর মদালসা (চতুর্থ অঙ্কে) অগ্নিতে প্রবেশ করে মরতে চাইছে। কিন্তু নেপালের নাটকে ঋতধ্বজের সঙ্গে সাক্ষাতের পূর্বে মদালসা অগ্নিতে প্রবেশ করতে চেয়েছে। মায়া মদালসা নাটকে বৃহদশ্ব বোধ করি কম্বল-অশ্বতর দুই ভাই-এর কথা বলা হয়েছে। চতুর্থ অঙ্কে পাতালকেতু বধের কথা পাই মায়া মদালসা নাটকে। নেপালের নাটকে তালকেতু বধের কথা নেই। মায়া মদালসা নাটকে ঋতধ্বজ কর্তৃক অসুর ধ্বংসের কথা আছে। মায়া মদালসা নাটক যেন অনেকটা রামায়ণ কাহিনী। রাবণ বধ করে রামচন্দ্রের সীতা উদ্ধার কাহিনীর মত। নেপালের নাটকে তালকেতুর ছলনার পর আর তালকেতুকে পাই না। মায়া মদালসা নাটকে তালকেতু দানব-কন্যার পুত্র। মদালসা মেনকার কন্যা। সখী বোধ করি সুপ্রভা। নেপালের নাটকে পাতালকেতু-তালকেতু বজ্রকেতু রাক্ষসের পুত্র। মদালসা বিশ্বাবসুর কন্যা,

অবশ্যই গন্ধর্ব-নন্দিনী। বিশ্বাবসু কি বিশ্বামিত্র? তাহলে অবশ্য শকুন্তলার মত মেনকার আরও এক কন্যা মদালসার কল্পনা করতে হয়।

ডি. আর. রেগমী মদালসার ঘটনা নিয়ে রচিত আর একটি নাটকের উল্লেখ করেছেন। এটি নেপালের জয়রাজদেবের রাজত্বকালে রচিত। নাটকটির নাম 'মায়া মদালসা স্মরণ নাটক'। লেখক রামদাস।[১]

## ১০। নাট্য কাহিনী

ললিত-কুবলয়াশ্ব নাটকের কাহিনীর বিস্তৃত পরিচয় দিচ্ছি।

চন্দ্রচূড় বন্দনা দ্বারা নাটক অভিনয়ের ভিত্তি স্থাপন করা হল। শ্লোকটি সংস্কৃতে রচিত। এরপর ভাষায় শিববন্দনা। সূত্রধার প্রবেশ করলেন। তিনি গণেশবন্দনা করলেন সংস্কৃত ভাষায়। ভাষায়ও গণেশবন্দনা পাই। তারপর আরও একটি গণেশবন্দনা শ্লোক সংস্কৃতে রচিত। এই শ্লোকে সিদ্ধিদাতা গণেশকে আহ্বান করা হয়েছে 'অস্মিন্‌ত্যোৎসবে ভূয়াৎ সর্ববিঘ্নবিনাশকঃ।' সূত্রধার এর পর নটীকে আহ্বান করলেন। সূত্রধার লোকনাথের প্রীতির জন্য ললিতপাটনের রাজা যে স্বর্ণপ্রাণালী নির্মাণ করেছেন এবং তার প্রতিষ্ঠা উপলক্ষে একটি নাটক অভিনয়ের ব্যবস্থা করেছেন সে কথা জানালেন। এর পর পুরী-বর্ণনা। পুরী-বর্ণনার পর লোকনাথের করুণাময় রূপের বন্দনা সংস্কৃত এবং ভাষায় করা হল। অতঃপর রাজ-বর্ণনা। শ্রীনিবাসমল্লের গুণের নানা দিক উদ্ধৃত হল। তিনি গুণীশ্রেষ্ঠ, রিপুদমনে অদ্বিতীয়, অতিথিপরায়ণতায় তিনি জগদ্বিখ্যাত। এসবই অবশ্য শ্রীলোকনাথের প্রভাবে সম্ভব হয়েছে। এর পর সূত্রধার নাটকের বিষয়বস্তু উত্থাপন করলেন। মার্কণ্ডেয় পুরাণোক্ত ললিত-কুবলয়াশ্ব মদালসোপখ্যান শিবমহিমা নাটক এখন প্রকট করা হবে। একথা আবার ভাষাগীতেও বলা হল 'মদালসা উতপতি নৃতে করাইতে, / তুরত জাইব অমি মন হরষিতে।' এর পর সংস্কৃত ভাষায়ও অনুরূপ মন্তব্য করা হয়েছে।[২] তারপর সূত্রধার নটীকে গন্ধর্বরাজ বিশ্বাবসু কন্যা মদালসাকে নিয়ে আসতে বললেন। তিনিও রাজপুত্র ঋতধ্বজকে নিয়ে আসবেন, জানালেন।[৩] তারপর

১. D. R. Regmi, Medieval Nepal, p 635

২. এখানে নাট্যনির্দেশ 'থবকোনস'।

৩. এখানে নাট্যনির্দেশ 'লূ ১'।

রাজা শত্রুজিৎ, ঋতধ্বজ, দুই রানী সুমধ্যমা, সুচিত্তমা এবং মন্ত্রী ও কোতোয়াল প্রবেশ করলেন।[১] সংস্কৃতে নৃত্যনাথ মহাদেব-বন্দনাগীতি সমাপ্তির পর একে একে শত্রুজিৎ, ঋতধ্বজ ইত্যাদি আত্মপরিচয় দিলেন। এঁদের আত্মপরিচয় সংস্কৃতে সমাধা হল। সখী সুমুখীর আত্মপরিচয়ও পাই।[২] আত্মপরিচয় শেষে রাজা ইত্যাদি সভাস্থলে চললেন।[৩] তারপর একটি গান।[৪]

শত্রুজিৎ পুত্রকে দেশের হালচাল দেখে আসতে বললেন। ঋতধ্বজ রাজ-বন্দনা[৫] করলেন। রানী সুমধ্যমা রাজাকে প্রণাম[৬] করে অন্তঃপুরে যাবার মুখে বললেন যে তাঁর স্বামী সভাস্থলে গেলেন। এর পর রাজার জন্য বিরহ-ব্যথা। সুমধ্যমা অথবা সুচিত্তমা অথবা উভয়ে গান ধরলেন 'আনন তোহুবরে (?) ময় সুনর কানে / তখনে মনমদন জানে।' গানটির পর এঁরাও চলে গেলেন।[৭]

পাতালকেতু তালকেতু তালকেশী রক্তকেশী উগ্রকেশী ইত্যাদির প্রবেশ।[৮] কংসারি শ্রীকৃষ্ণের বন্দনা দিয়ে দৃশ্যটি সুরু।[৯] পাতালকেতু তালকেতু দু'ভাই। এরা বজ্রকেতুর পুত্র। পাতালকেতুর প্রতাপে ঋষি এবং দেবগণ 'কংপায়মান'। তবুও তাঁরা পাতালকেতুর সেবা করছেন না। পাতালকেতু সেজন্য ঋষিদের যজ্ঞস্থানে উৎপাত করবে স্থির করলে। অতএব, 'বিঘিন করব চর মখতপ-জাপ/আজু পাবল ঋষিগণ অনুতাপ ॥'[১০]

চতুর্থ দৃশ্যে রানী সুমধ্যমা সুচিত্তমা এবং সখী সুমুখীর উপস্থিতি। রানীরা সুমুখীকে তাম্বুল আনতে পাঠালেন। সুমুখী তাম্বুল আনতে চলে গেল।[১১] রাজা রানী সুমধ্যমা ও সুচিত্তমাকে গানে তাঁর মদনজ্বালা নিবেদন করলেন। রানীরা পুরুষ জাতির প্রেমের ক্ষণভঙ্গুরতার কথা গানে বললেন[১২] রাজা ও রানীদ্বয়ের লীলা প্রসঙ্গ উত্থাপিত হল। এখানেই চতুর্থ দৃশ্যের শেষ।[১৩]

পঞ্চম দৃশ্যে দেখি গালব ঋষি বরুবা এবং থরুবার প্রবেশ।[১৪] ভিত্তি

১. এখানে আবাব 'ভিত্তি শ্লোকঃ' পাচ্ছি। ২. সুমুখীর প্রবেশ কথাটির পর নাট্যনির্দেশ 'মন্ত্রী কোটবার স্কং' আছে। 'স্কং' তাহলে 'ইত্যাদি'। ৩. এখানে নাট্যনির্দেশ 'সভাস্থল বং'। ৪. গানটি কার বোঝা যায় না। গানটির পর নাট্যনির্দেশ 'কোনভাসা হ্বরয়া থেংফ ॥ থবকোণয়া ভাসা ॥' ৫. নাট্যনির্দেশ 'রাজা বং দবল।' ৬. 'সুমধ্যমা পনি স্কং ৩ অন্তপুরি বং।' ৭. এখানে 'লূ ২'। ৮. নাট্যনির্দেশ 'পাতালকেতু…স্কং'। ৯. শ্লোকটিকে ভিত্তিশ্লোক বলা হয়েছে। ১০. এখানে 'লূ ৩'। ১১. এখানে একটি গান। তারপর নাট্যনির্দেশ 'সুমুখী থালহ্যাত বং দবল'। ১২. এখানে নাট্যনির্দেশ 'রাজা বব দবল' এই গানে যুক্ত ভনিতা পাই 'শিরি-শ্রীনিবাস নৃপ গুণক নিধান / রামভদ্র দ্বিজ ভান।' ১৩. এখানে 'লূ ৪' ১৪. এখানে ভিত্তি শ্লোক।

শ্লোকরূপে কৃষ্ণের বন্দনা পাই। চতুর্থ ও পঞ্চম দৃশ্যের ভিত্তি শ্লোকদ্বয়ে কৃষ্ণবন্দনা নেপালের নাটকে বৈষ্ণব প্রভাবের পরিচায়ক। এরপর একটি আশীর্বাদ শ্লোক পাই। এই শ্লোকে লোকনাথের বন্দনা এবং নৃপতি শ্রীনিবাসমল্লের জন্য লোকনাথের আশীর্বাদ প্রার্থনা করা হয়েছে। গালব ঋষি আত্মপরিচয় দিলেন। তারপর বরুবার আত্মপরিচয়। বরুবার পর থরুবার আত্মপরিচয়। (এ দুটি চরিত্র নাটকে হাস্যরসের অবতারণা করেছে। এরা ঋষির অনুচরও বটে)। ঋষির যজ্ঞায়োজন করে নিজেরাও স্নান পূজা করবে এরকম সঙ্কল্প এরা করছে। (বরুবা থরুবা চরিত্র দুটি যাত্রা গানের 'কালুয়া ভুলুয়া'র কথা মনে করিয়ে দেয়।) নেপালের অন্যান্য ভাষা নাটকেও বরুবা থরুবা চরিত্রের ভূমিকা আছে। ইতিমধ্যে রাক্ষসদের আবির্ভাব।[১]

বরুবা, থরুবা ভীত; নারায়ণ স্মরণ করছে। ইতিমধ্যে গালব ঋষির আবির্ভাব।[২] কিন্তু থরুবা গোড়ায় খুব ঘাবড়ে যায় নি। তা না হলে সে একথা বলবে কেন? 'বরুবা ই যে তোমার মিত্র আসিরো॥ আহা বরুবা, ই যে ভলা মানুষ ঋষীশ্বর আসিরো এথা আয়স্ব॥' আসলে স্বর্গ থেকে অশ্ব এবং খড়্গ ভূতলে পড়বার মুহূর্তের চমকপ্রদ ঘটনাটি এভাবে বর্ণিত হয়েছে। বরুবা থরুবার কাছে এ ঘটনা রাক্ষসদের আবির্ভাব বলে মনে হয়েছে। গালব ঋষি কুবলয় নামে অশ্ব পেলেন এবং একটি খড়্গও পেলেন। এ দুটি বস্তু রাজা শত্রুজিৎ-কে উপহার দেবার জন্য গালব ঋষি মনস্থ করলেন। এই ঘোড়া এবং খড়্গের সাহায্যে শত্রুজিৎ-পুত্র ঋতধ্বজ ঋষির আশ্রমে রাক্ষসদের অত্যাচার দূর করতে পারবেন। গান গাইতে গাইতে ঋষির প্রস্থান।[৩]

রাজা শত্রুজিৎ, রানী সুমধ্যমা, সুচিত্তমা প্রবেশ করলেন।[৪] প্রবেশ করেই রাজা বললেন 'এথা সভা করিয়া থাকিবো॥' অন্যদিকে ঋতধ্বজ, মন্ত্রী, কোতোয়ালের কথাবার্তা গানে চলতে লাগল। তারপরেই দেখছি ঋতধ্বজ রাজাকে প্রণাম জানাচ্ছেন। ঋতধ্বজ রাজ্যের কুশলবার্তা নিবেদন করলেন। এমন সময় ঘোড়া খড়্গ নিয়ে গালব ঋষি প্রবেশ করলেন।[৫] একটি গান

১. এখানে নাট্যনির্দেশ 'থন রাক্ষসে বব॥ মেঃ হ্ববয়া ধাতং॥' ২. প্রথমেঃ আছে নাট্যনির্দেশ 'গ্যাক্হালাবথোয়া', তারপরে আছে 'গালব ঋষি ন দুঃখয়াহ্বাচোনে।' ৩. এখানে 'লূ ৫'। ৪. নাট্যনির্দেশ 'পরিক্ষপন পিংহা বব।' এঁরা পর্দা সরিয়ে দ্রুত প্রবেশ করে বললেন —এই অর্থ। ৫. নাট্যনির্দেশ, 'গালব ঋষি বব স্কং ৩।'

(পুর্বের গানটি 'মন চিন্তা…') গাইলেন।[১] গালব ঘোড়া খড়্গ নিবেদন করে রাজা শত্রুজিৎ-কে যজ্ঞবিঘ্ন দূর করতে বললেন। রাজা শত্রুজিৎ সানন্দে ঋতধ্বজকে ঋষির যজ্ঞস্থান রক্ষার্থে পাঠাতে রাজী হলেন। ঋষিও ঋতধ্বজকে ঘোড়া খড়্গ উপহার দিয়ে ঋতধ্বজ নাম 'ফিরিয়ে' দিলেন। গালব বললেন, 'আজুকা দিনতে তুমার পুর্বনাম ঋতধ্বজ এদিয়া দোসর নাম কুবলায়াশ্ব হৈরো ॥' এঁরা সবাই চললেন যজ্ঞস্থানে।[২] বরুবা থরুবাও সঙ্গে গেল।[৩] রাজা রানীদের বললেন যে তিনি এখন রাজ্যের ভালমন্দ চিন্তা করবেন। পুত্রের জন্য উৎকণ্ঠাও ছিল সেজন্যে পুত্রের বার্তা শুনবেন এও মনস্থ করলেন। এরপর একটি গানে বিশ্বনিয়ন্তার কাছে দৈন্য প্রকাশিত হল, 'সৃষ্টিস্থিতিসংহার তুব অধিকার / ভগতকে দেহো ভবনদী পার।'[৪] কোতোয়াল এবং রাজা চলে গেলেন। তারপর সুমধ্যমা ও সুচিত্তমা[৫] অন্তঃপুর গমন। একটি গানে তাঁরাও যে পুত্রের জন্য উদ্বিগ্ন হয়েছেন, জানা গেল। এই গানটিতে কবি-নাম উল্লিখিত, 'রামসেবক রামভদ্র দ্বিজ ভান / শিরিশ্রীনিবাস নৃপ গুণক নিধান।'[৬] রানীদের প্রস্থান।[৭]

নূতন অভিনেতার প্রবেশ।[৮] সিদ্ধিদাস ঋদ্ধিদাস সাধুদাস ইত্যাদি। এঁরা বেশ আনন্দের সঙ্গে মঞ্চে এলেন। এর পর লোকনাথের বন্দনা। সাধুদাস অন্য ঋষিদ্বয়কে 'সমস্ত সাজ বাজ' আনতে বললেন। সাজবাজের মধ্যে পাই তেল, রূপটান (উপতন)। আর একজন ঋষি বিশ্বধর সাধুদাসকে সাজবাজ আনতে বললেন। সন্ধ্যাপূজার চন্দন, ফুল পক্ক (?) ধান, ধূপ-দীপ, নৈবেদ্য সংগ্রহ হল। শিববন্দনাও হল।[৯] এমন সময়ে পিশাচদের আবির্ভাব 'বিঘিন আয়ল পিশাচ তহি যের'।[১০] ঋষিরা মহা বিকট পিশাচ দেখে ঘাবড়ে গেলেন। বিশ্বধর, বিশ্বনর, ঋদ্ধিদাস, সিদ্ধিদাস সবাই আতঙ্কগ্রস্ত। গালব ঋষির দেরী হচ্ছে দেখে এঁরা আরও দুশ্চিন্তা করতে লাগলেন। বিশ্বধর সবাইকে আশ্বস্ত করলেন এই বলে যে গালব ঋষি এখুনি আসবেন। গালব-কুবলয়াশ্বের

১. নাট্যনির্দেশ 'কোনভাসা হ্বথুধেং।' ২. নাট্যনির্দেশ 'হ্বথু ভাসা ॥ থব কোণস ॥' ৩: নাট্যনির্দেশ 'রাজা……বং'। ৪. নাট্যনির্দেশ '॥ জব কোনভাসা হ্বথু ॥ থব কোণস ॥' ৫. নাট্য-নির্দেশ 'রাণী নেক্ষ বং ॥' ৬. গানটির পর নাট্যনির্দেশ 'জব কোণস হ্বথুং ॥ থবস ॥' ৭. 'লূ ৬'। ৮. এখানে ভিত্তি শ্লোক। ৯. নাট্যনির্দেশ 'থন মে হ্বথুং ধাতং।' ১০. নাট্যনির্দেশ থন থ্যাক বব।'

প্রবেশ।[১] তারপর গালবের অন্যান্য ঋষিদের সঙ্গে নমস্কার বিনিময় হল। ঋষিরা গালবকে পিশাচ পাতালকেতুর উৎপাতের কথা নিবেদন করলেন। গালব ঋতধ্বজকে দেখিয়ে তাঁদের আশ্বস্ত করলেন। ঋতধ্বজ আশ্বাস দিলে যজ্ঞ আরম্ভ হল। এমন সময় পাতালকেতু বরাহ রূপ ধরে 'যজ্ঞ বিঘ্ন করিতে আসিয়ো'। ঋতধ্বজকে বরাহ মারবার জন্য অনুরোধ করা হল। কুবলয়াশ্ব বরাহ মারতে চললেন।[২] এদিকে ঋষিরা যজ্ঞ সম্পন্ন করলেন। সকলের মঙ্গল কামনা করা হল। ঋষিদের প্রস্থান।[৩] এর পর বার্ধক্যের জন্য খেদোক্তি। একটি গানে সে-কথা বিস্তৃত। 'শরীরার্থ গীতং'। এরকম অন্যত্রও পেয়েছি। রাজা শ্রীনিবাসের জন্য লোকনাথের আশীর্বাদ প্রার্থনা করা হল।[৪] ঋষিরা দ্রুত প্রস্থান করলেন। এখানে প্রথম অঙ্ক সমাপ্ত।

দ্বিতীয় অঙ্ক শুরু হয়েছে গণপতিবন্দনা দিয়ে। বন্দনা-গানটি মঙ্গলকাব্যের দিগবন্দনার মত। গণপতি, মচ্ছিন্দর, ত্রিদেবী, নৃত্যেশ্বর-নৃত্যেশ্বরী, ভৈরবদেব, দেবী জ্ঞানেশ্বরী, হরি-হর ইত্যাদি দেব-দেবীদের উল্লেখ পাই। (এসব দেব-দেবী সেই সময়ে নেপালে পুজিত হতেন বোঝা যাচ্ছে)। এর পর সরস্বতীবন্দনা। তাঁর সঙ্গে দুই অনুচরী তরুণী এবং রমণী। ভক্তজনের মনোবাঞ্ছা পুরণের জন্য সরস্বতী তরুণী-রমণীকে বললেন। ভক্তজন তাঁকে স্মরণ করছেন জানতে পারা গেল। সরস্বতী চললেন 'মনে তো ভাবিয়া দেবি সরস্বতী জায়িএ / শ্যামসুন্দর তনু হমর পরাণ রে॥'[৫] (ভক্তজনের বাসনা পুরণের জন্য দেবতার বিচলন মঙ্গলকাব্যের কথা স্মরণ করিয়ে দেয়)। এখানে প্রথম দৃশ্য শেষ।[৬]

দ্বিতীয় দৃশ্যের আরম্ভে[৭] সিংহবাহিনী পাপহারিণী পার্বতীবন্দনা। বিশ্বাবসু কন্যা পাতালবাসিনী মদালসার প্রবেশ। তিনি কর্মদোষে পাতালবাসিনী। দুজন সখীও এসেছেন, কুণ্ডলা-কুন্তলা। মদালসা, কুণ্ডলা কুন্তলার আত্মপরিচয় দান সমাপ্ত হল। মদালসা রাক্ষসের গৃহে থাকার জন্য সখীদের কাছে দুঃখ প্রকাশ করেছেন। তিনি 'অগিনি প্রবেশ কএ মরিএ সুসারে।' এই গানে মদালসার অগ্নিতে প্রাণত্যাগ করার সঙ্কল্প ঘোষিত হল। গানটির ভনিতায়

১. নাট্যনির্দেশ 'গালব কুবলয়াশ্ব পনিষ্কাং ৪ বব।' ২. নাট্যনির্দেশ 'বরাহলিস্তং শ্রাজা বং'। ৩. নাট্যনির্দেশ 'সকল্যাং বং'। ৪. এর পর নাট্যনির্দেশ॥ 'কণভাসা হ্বথুথেং॥ থবকোণস॥' ৫. এ গানটি অনুচরীবৃন্দের? অথবা সূত্রধারের? এখানে নাট্যনির্দেশ 'কন ভাসা হ্বথু॥' ৬. 'লূ ১'। ৭. 'গাচ্ছে শ্লোক' দিয়ে আরম্ভ।

কবি রামভদ্রের উল্লেখ আছে। লক্ষণীয়, ভণিতায় রাজা শ্রীনিবাসের নাম উল্লিখিত হয় নি। সখী দুজন মদালসাকে ধৈর্য ধরতে বললেন। এমন সময় আকাশবাণী হল। রাক্ষস পাতালকেতুকে মেরে কুবলয়াশ্ব মদালসাকে উদ্ধার করবেন এই বার্তা শোনা গেল। মদালসা আশ্বস্ত হলেন না। এমন সময় কুবলয়াশ্ব এলেন। কুবলয়াশ্ব পাতালে রাক্ষসপুরীতে এসে একটু দিশেহারা হয়ে পড়েছেন।[১] কুবলয়াশ্ব হঠাৎ পাতালকেতুর রাজধানী দেখতে পেলেন। রাজধানীতে একটি ঘর দেখতে পেয়ে তার ভেতর গেলেন। সেখানে মদালসাকে দেখে তিনি বিস্মিত হলেন। তাঁর সৌন্দর্যে কুবলয়াশ্ব মুগ্ধ হলেন। মদালসা কুবলয়াশ্বকে নমস্কার করে মূর্ছিত হয়ে পড়লেন।[২] কুবলয়াশ্ব কুণ্ডলাকে মদালসার মূর্ছার কারণ জিজ্ঞাসা করলেন। কুণ্ডলা নিজেকে বিন্ধ্যবানের কন্যা বলে পরিচয় দিয়ে মদালসার কাহিনী বলতে সুরু করলেন। পাতালকেতু মদালসাকে হরণ করে এখানে এনে বিবাহের উদ্যোগ করেছে। সেই কারণে মদালসা অগ্নি প্রবেশ করে মৃত্যু বরণ করবেন স্থির করেছিলেন। এমন সময় আকাশ-বাণীতে জানা গেল যে দশ দিনের মধ্যে পাতালকেতুকে মেরে এক কুমার আসবেন। তিনি মদালসা উদ্ধার করবেন। মদালসা 'তে মুরুচ্ছবি তুব মুখ দরশনে / সিচহ সুন্দরি তোহে অমৃত বচনে ॥' ঋতধ্বজ কিভাবে এখানে উপস্থিত হলেন সে-কথা বললেন। কুণ্ডলা গন্ধর্বদের কুলপুরোহিত তুম্বুরুকে স্মরণ করলেন।[৩] তুম্বুরু আত্মপরিচয় দিলেন। এখানে[৪] একটি শ্লোকে রাজা শ্রীনিবাসমল্লের গুণাবলী উল্লেখ করে তাঁর দীর্ঘায়ু কামনা করা হয়েছে। তুম্বুরুর সঙ্গে বিষ্ণুদাস, হরিদাস দুই ব্যক্তিকে পাচ্ছি। এঁরা মঞ্চে আছেন কিন্তু অন্যান্য পাত্রপাত্রী তখন বোধ করি অদৃশ্য।[৫] তুম্বুরুর বাসস্থানে কথা হচ্ছে ধরে নিতে হবে। তুম্বুরু বিষ্ণুদাস হরিদাসকে তাঁর শিষ্যা কুণ্ডলা তাঁকে স্মরণ করেছে এই কথা জানালেন। তুম্বুরু কুণ্ডলা কুন্তলার কাছে তাঁকে স্মরণ করবার কারণ জানতে চাইলেন।[৬] সকলকে আশীর্বাদ করলেন। ঋতধ্বজ-মদালসা[৭] তুম্বুরুকে নমস্কার করলেন। তুম্বুরু তাঁদের

১. এরপর নাট্যনির্দেশ 'জব থব কোণ সংথু ॥ থন বা(জ)ধানীস্বয়া ॥' 'থন' মানে 'কিছুক্ষণ'। ২. নাট্যনির্দেশ 'থন মূর্ছা'। থন মানে যে 'কিছুক্ষণ' এখানের নির্দেশে তা স্পষ্ট। ৩. নাট্যনির্দেশ 'থন তুংবুরু ঋষী বব'। ৪. আশীর্বাদ শ্লোক। ৫ জমনীপট্ট দিয়ে বসে আছে? ৬. তুম্বুরুর উক্তি খাঁটি মৈথিলীতে। ৭. এখানে 'বাজা-রানীয়া' এই নির্দেশ আছে। এতে বোঝা যায় উভয়ের বিবাহের আগেই এঁরা বিবাহিত হবেন তুম্বুরু এটা ধরে নিচ্ছেন।

মনোবাসনার সাফল্য কামনা করলেন। তুম্বুরু এবার সকলকে সংশয় থেকে উদ্ধার মানসে বিবৃতি দিলেন। তুম্বুরু ঋতধ্বজের পরিচয় দিয়ে মদালসা-ঋতধ্বজের বিবাহের উদ্যোগ করতে বললেন। বিবাহের উদ্যোগ আয়োজন হলে বিষ্ণুদাস বিবাহের মন্ত্র পড়লেন। (মন্ত্রটি বিচিত্র। আপাত দৃষ্টিতে মন্ত্রটি লৌকিক বলে মনে হয়। সেই সময়কার বিবাহমন্ত্র এরকম ছিল কিনা বলতে পারি না)। কন্যাদান বিষ্ণুদাস করলেন।[১] বিবাহের মঙ্গলগান গাওয়া হল। যথারীতি দক্ষিণাও দেওয়া হল। বিষ্ণুদাস আশীর্বাদ করে আশীর্বচন পাঠ করলেন। আশীর্বচনটি অবহট্ট গান মনে হয়। তুম্বুরু এবার নিজ আশ্রমে যেতে চাইলেন। তখন কুণ্ডলা কুন্তলাও ঋষি আশ্রমে যাবার বাসনা করলেন। মদালসা সখীর জন্য খেদ করলেন। তুম্বুক গান ধরলেন[২] 'মচ্ছিন্দর রূপ দরশন হম জাএ॥' তুম্বুরু আর একবার ঋতধ্বজ-মদালসার মিলনে আনন্দ প্রকাশ করে আশ্রমে চললেন।[৩] কুণ্ডলা-কুন্তলাও তীর্থ যাত্রা যাবার প্রস্তাব করলেন ঋষীশ্বর তুম্বুরুর কাছে।[৪] বিষ্ণুদাস তুম্বুরুকে শীঘ্র চলে আসতে বললেন। মঞ্চে এখন ঋতধ্বজ মদালসা। ঋতধ্বজ গানে, সাদা কথায় (গদ্যে) মদালসার গুণগান করলেন। বিবাহোত্তর রোম্যাণ্টিক প্রণয়ভাষণের সুন্দর বর্ণনা এখানে পাই। মদালসাও অভিজ্ঞতা-অনভিজ্ঞতার পাড়ে দাঁড়িয়ে একটি গানে তার ভীরু প্রণয় নিবেদন করলেন।[৫] যাই হোক, এঁদের শৃঙ্গার প্রসঙ্গ বর্ণিত হল। ঋতধ্বজকে মদালসা তাঁর কোলে শুয়ে থাকতে বললেন। এমন সময় কপট অবধূতের বেশে তালকেতুর প্রবেশ।[৬] এখানে হঠাৎ একটি বড় শ্লোকে রাজা শ্রীনিবাসমল্লের প্রশংসা করা হল। শ্রীনিবাসমল্ল ও জগৎপ্রকাশমল্লের বন্ধুত্বের দীর্ঘস্থায়িত্ব কামনা করা হয়েছে শ্লোকটিতে।

তালকেতুর সঙ্গে অন্যান্য রাক্ষসরাও এসেছে।[৭] তালকেতু মদালসার দ্বারে

১. এব পর নাট্যনির্দেশ '॥ হ্বথু ধাতং মে ॥' ২. গানটির আগে নাট্যনির্দেশ 'তুংবুরুক্ষং ৫ বং'। ৩. নাট্যনির্দেশ 'জব কোণ সং ধথুং ॥ খব কোণ স'। অর্থাৎ তুম্বরুর পার্ট শেষ। তিনি এক কোণে গিয়ে দাঁড়ালেন। ৪. নাট্যনির্দেশ 'নেক্ষং বং দবল'। ৫. গানটির ভাবভাষা ছন্দ বিদ্যাপতি এবং তাঁর সমসাময়িক কবিদের রচনাব কথা স্মরণ করিয়ে দেয়। গানটির অপর বৈশিষ্ট্য প্রতি দুই চরণে '॥ ধ্রু ॥' চর্যাগীতির কথা মনে আসে। ৬. প্রবেশনির্দেশ 'কপত অবধূত পরিবব।' ৭. নাট্যনির্দেশ 'জব কোণসং ......থেং'।

মচ্ছিন্দরনাথের জয় দিয়ে ভিক্ষা মাগলে। মদালসা ভিক্ষা দিতে এলে তালকেতু ঋতধ্বজের হাত থেকে ভিক্ষা নেবে জানালে।[১] মদালসা ঋতধ্বজকে বলতে যাচ্ছেন।[২] ঋতধ্বজ ভিক্ষা নিয়ে এলেন। ছদ্মবেশী তালকেতু তার সাঙ্গপাঙ্গদের বললে যে তার ঘরে পাপিষ্ঠ চোর প্রবেশ করেছে। সে দামামা বাজিয়ে সে রাজ্যে যত সেনা আছে তাদের জড় করতে বললে।[৩] ছুটল সবাই সৈন্য-সামন্ত ডাকতে।[৪] দামামা বেজে উঠল। সোরগোল উঠল 'শস্ত্রাস্ত্র সংযুক্ত হৈয়া সংগ্রাম করিবার আয়স্ব রে আয়স্ব'।[৫] এই আহ্বানে যারা না আসবে তাদের তালকেতু 'সর্বস্ব নিয়া সাস্তিবে'।[৬] তালকেতু চোরকে কেটে ফেলবে, বললে। মদালসা ভয় পেয়ে গেলেন। তিনি ঋতধ্বজের কাছে প্রতিকার প্রার্থনা করলেন। ঋতধ্বজ আশ্বাস দিলেন। তালকেতু অনেক আস্ফালন করলে। ঋতধ্বজকে ভয় দেখালে। ঋতধ্বজ ভয় পেলেন না। তখন তালকেতু হাল ছেড়ে দিলে। 'কুবলশ্ব রাজকুমার, সোঙ্গা যুদ্ধতে মারিয় ন পারিলো।' সে নানাপ্রকার মায়াতে ঋতধ্বজের বিপদ ঘটাবে—এই বলে চলে গেল।[৭] এমন সময় পিশাচগণ উপস্থিত হল। পিশাচদের গান ও পিশাচ নৃত্য আরম্ভ হল।[৮] মদালসা এ রাক্ষসপুরী ছেড়ে যেতে চাইলে ঋতধ্বজ আশ্বাস দিলেন। ঋতধ্বজ নিজের রাজ্যে পিতামাতার দর্শন অভিলাষী হলেন। এখানে একটি গানে ঋতধ্বজ মদালসাপ্রাপ্তির জন্য প্রেমিকের আনন্দ-উল্লাস ব্যক্ত করলেন।[৯] তাঁরা এবারে চললেন। এখানে দ্বিতীয় দৃশ্য শেষ।[১০]

তৃতীয় দৃশ্যের সূচনা।[১১] রাজা শত্রুজিৎ পুত্রের বার্তা শুনতে গেছেন। পত্নীরা অন্তঃপুরে থেকে উৎকণ্ঠা প্রকাশ করছেন। শত্রুজিৎ মন্ত্রীকে বললেন[১২] যে পুত্রের বার্তা এখনও পাওয়া গেল না। অতএব অন্তঃপুরে যাওয়া যাক।

১. আগে নাট্যনির্দেশ 'হ্বপাক্ষ অবধুত ন ধায়া'। এ বর্ণনা রামায়ণী বর্ণনার অনুরূপ। ২. নাট্যনির্দেশ 'চ্ছন্ধ অবধুত ন জুক্ত ভিক্ষা কায়া'। ৩. নাট্যনির্দেশ অবধুত পনি বং॥ বজাব নিয়া বব দবল॥ কোণস॥' ৪. নাট্যনির্দেশ 'জব কোণস'। ৫. নাট্যনির্দেশ 'দমামা ভেরি পুয়াব খব কোণ তো বং'। ৬. নাট্যনির্দেশ 'দমামা থাহ্বা ববং॥ রাক্ষস পনিবব দবল'॥ ৭. নাট্যনির্দেশ '॥ থন ভূতগণ বব॥' ৮. নাট্যনির্দেশ 'থন পিশাচ বব॥ বেতাল ধুং…বব বংহ্ব॥ ৯. গানটি ভাল। ব্রজবুলি ভাল পদের সঙ্গে তুলনা করা চলে। ১০. 'লূ ২'। ১১. নাট্যনির্দেশ 'হ্নমধ্যমা হ্নচিত্তমা বব॥ হ্বথু মে।' ১২. 'শত্রুজিত রাজা মন্ত্রী বব॥ হ্বথু মে।'

অন্তঃপুরে রানীরা রাজাকে পুত্রের সংবাদ জিজ্ঞাসা করলেন। রাজা অনেক খোঁজাখুঁজি করেছেন, বললেন। কিন্তু কোন সংবাদ পাওয়া গেল না। এমন সময়ে কুবলয়াশ্ব ও মদালসার প্রবেশ।[১] সকলের অভিবাদন প্রত্যভিবাদন হল। মদালসার বিবাহবার্তা ঘোষিত হল। পাতালকেতুবধ এবং মদালসাপ্রাপ্তির সংবাদ ঋতধ্বজ জানালেন। বাপের জিজ্ঞাসা 'গালব ঋষীশ্বরের যজ্ঞ সংপূর্ণ হৈয়ো কী না হৈয়ো?' ঋতধ্বজ বললেন সে তো তিনি বলতে পারবেন না। এখনি তিনি যাবেন যজ্ঞস্থানে ব্যাপার দেখতে। শত্রুজিৎ আজ্ঞা দিলেন। কোতোয়ালকে নিয়ে ঋতধ্বজ যজ্ঞস্থানে চললেন।[২] এদিকে রাজা-মন্ত্রী ঋতধ্বজের সংবাদ জানবার জন্য প্রতীক্ষা করতে লাগলেন।[৩] সুমধ্যমা, সুচিত্তমা, মদালসা অন্তঃপুরে ঋতধ্বজের জন্য উৎকণ্ঠিত চিত্তে বসে রইলেন। এর পর গান। গানটিতে মদালসার উৎকণ্ঠা-বেদনা প্রকাশ পেয়েছে।[৪] এখানে তৃতীয় দৃশ্যের সমাপ্তি।[৫] চতুর্থ দৃশ্যে তালকেতু ইত্যাদির প্রবেশ।[৬] রক্তকেশী উগ্রকেশীর সঙ্গে পরামর্শ করে তালকেতু মায়া তপস্বীর বেশ ধরে রইলো। রক্তকেশী উগ্রকেশীও তপস্বীর ভেক ধরলে। তারপর এরা আশ্রমের উদ্দেশে রওনা হল।[৭] আশ্রমে এসে হোম ইত্যাদি আরম্ভ করবার অভিনয় করলে।[৮] ঋতধ্বজ কোতোয়াল এদের কাছে উপস্থিত হলেন। এঁদের দুজনকে দেখে ছদ্ম তপস্বী আনন্দের অভিনয় করলে। তারপর সুযোগ বুঝে তালকেতু যজ্ঞ-দক্ষিণা চাইলে। উদারহৃদয় ঋতধ্বজ তক্ষুনি দক্ষিণার ব্যবস্থা করে দিতে চাইলেন। তখন তালকেতু চাইলে ঋতধ্বজের কঙ্কণ, কণ্ঠভূষণাদি মুদ্রিকা। ঋতধ্বজ দিলেন। তালকেতু সেগুলো নিয়ে যমুনা নদীর পাড়ে এল।[৯] তারপর স্থির করলে এগুলো দিয়ে ঋতধ্বজের সর্বনাশ করবে। এবারে অন্যান্য ছদ্মবেশী রাক্ষসরা পালাবার ব্যবস্থা করছে।[১০] তারা ঋতধ্বজকে জানাল যে এখানে বেশিদিন অপেক্ষা করে লাভ নেই। সুতরাং ঋতধ্বজ নিজের রাজ্যে চলে যান তারাও নিজস্থানে চলে যাবে। এখানে বালগোপাল কৃষ্ণের

১. 'কুবলয়াশ্ব মদাল বব হ্বথু মে নং'॥ ২. 'দবল নং বং॥ কন ভাসা হ্বথু থেং॥' ৩. নাট্য-নির্দেশ 'সুমধ্যমা সুচিত্তমা মদালসা বাত হ্বেন বং'। ৪. 'কোন ভা হ্বব থে'॥ ৫. 'লূ ৩'। ৬. নাট্যনির্দেশ 'তালকেতু ক্ষং ৩ বব দবল'। ৭. নাট্যনির্দেশ 'থন মায়াঋষি বয়া বচোহ্বা॥' ৮. 'কুবলয়াশ্ব ব ক্ষং ২ দবল'। ৯. নাট্যনির্দেশ 'ঋষি বং দবল কোন তো'। ১০. নাট্য-নির্দেশ 'হ্বসর ক্ষ ঋষি কুবলয়াশ্ব ক্ষং ৩ বং।'

বর্ণনাময় গান আছে।[১] কপট ঋষিরা দ্রুত চলে গেল।[২] ঋতধ্বজও কোতোয়ালকে বললেন প্রাণেশ্বরী মদালসাকে দেখতে তিনি যাবেন। এখানে চতুর্থ দৃশ্যের সমাপ্তি।[৩] পঞ্চম দৃশ্যে সুমধ্যমা ইত্যাদির প্রবেশ।[৪] একটি গান হল।[৫] ঋতধ্বজের জন্য এঁরা চিন্তিত। রাজা শত্রুজিৎও চিন্তিত। রাজা অন্তঃপুরে এলেন। মদালসা উৎকণ্ঠা প্রকাশ করলেন। রাজা কোনো সান্ত্বনা দিতে পারলেন না। মদালসা গানে, ভাষায় তাঁর আশঙ্কার কথা প্রকাশ করলেন। এমন সময় তালকেতুর প্রবেশ।[৬] সে গানে নিজের দর্প প্রকাশ করলে।[৭] কোতোয়ালকে নিজের আগমনবার্তা রাজাকে জানাতে বললে। কোতোয়াল সংবাদ দিলে। তালকেতুর ডাক পড়ল। তালকেতু যুবরাজ ঋতধ্বজের অসুরের সঙ্গে যুদ্ধ বর্ণনা করল। তাঁর মৃত্যু সংবাদ দিল। প্রমাণস্বরূপ কঙ্কণ কণ্ঠভূষণাদি মুদ্রিকা দেখাল। মদালসা অত্যন্ত শোকার্ত হলেন। এবং 'হা প্রাণনাথ বোলি ত্যজরি পর নে॥' মদালসার প্রাণত্যাগের পর রাজা ভূমিতে লুটিয়ে পড়ে প্রতিকার চিন্তা করতে লাগলেন।[৮] মায়া ঋষি নিজের প্রতিজ্ঞা সফল হওয়াতে উল্লাস করে চলে যাচ্ছে।[৯] তার নিষ্ক্রমণ। রাজা যুগপৎ পুত্র ও পুত্রবধূ হারিয়ে শোক করতে লাগলেন। এদিকে কোতোয়াল ও ঋতধ্বজ প্রবেশ করলেন।[১০] মদালসার বিরহে ঋতধ্বজ কাতর।[১১] নগরীর বিষণ্ণ রূপ ঋতধ্বজকে বিচলিত করলে। পিতাকে অভিবাদন করে ঋতধ্বজ তাঁর বিলম্বের কারণ নিবেদন করলেন। সকলের মন খারাপ কেন দেখছেন তিনি? মদালসাই বা কোথায়? তখন শত্রুজিৎ মায়া ঋষির আগমন থেকে মদালসার মৃত্যু পর্যন্ত সব ঘটনা বললেন। ঋতধ্বজ মুষড়ে পড়লেন। এই মর্মান্তিক দুঃখ তাঁকে খুবই বিচলিত করলে। শত্রুজিৎ পুনর্বিবাহের প্রস্তাব দিলেন। কিন্তু ঋতধ্বজ-এর প্রতিজ্ঞা 'আন স্ত্রী সংবংধ না করিবে।' মদালসার শোক ভুলতে তিনি তীর্থযাত্রায় বার হবেন ঠিক করলেন। একটি করুণ গীত[১২],

১. নাট্যনির্দেশ 'ঋষীয়া কোণ ভাসা হ্বথু থেং॥ থবকোণস॥' ২. 'ঋষি বং দবল॥' ৩. 'ল্ ৪'। ৪. 'সুমধ্যমা ক্ষং ৪ অন্তপুরি বব॥ মে॥ হ্বথু মে॥' ৫. এখানে নাট্যনির্দেশ 'মদালসায়া হ্বথু ভাসা॥' কিন্তু মদালসার উক্তি নেই। ৬. 'থন মায়াঋষি বব হ্বথু মে॥' ৭. 'কোণ ভাসা হ্ববেয়া থেং।' ৮. নাট্যনির্দেশ 'প্রাণত্যাগয়াক (মদালসা)॥ রাজা পনিসেন'। রাজার উক্তির পর নাট্যনির্দেশ '॥ মায়াঋষি বং কোন তো দবল॥ ৯. 'থবকোণস'। ১০. 'কুবলয়াশ্ব কটবার বব দবল'। ১১. নাট্যনির্দেশ 'থবকোণস'। ১২. নাট্যনির্দেশ 'কোণস'।

তারপর সংস্কৃত শ্লোক, তারপর মদালসার জন্য খেদোক্তি[১], এর পর রাজা শত্রুজিতের খেদ, পুত্রকে সান্ত্বনাদান এবং নিষ্ক্রমণ।[২]

ষষ্ঠ দৃশ্যে নাগরাজভ্রাতাদ্বয় কম্বল এবং অশ্বতরের প্রবেশ।[৩] তাঁদের সঙ্গে দুই পুত্র, পত্নী তনূদরী-নাগিনী, কোতোয়ালও প্রবেশ করলেন। কম্বল সংস্কৃত শ্লোকে আত্মপরিচয় দিলেন। অশ্বতর, দুই পত্নী তনূদরী-নাগিনী, দুই পুত্র চারুমুখ চারুধর, কোতোয়াল এঁরাও সংস্কৃত শ্লোকে আত্মপরিচয় দিলেন। এবারে কম্বল কিছু বলবেন। সকলে[৪] কম্বলের কথা শুনতে চাইলেন। কম্বল দেশের চর্চা করতে যাবেন বললেন। সকলে সায় দিলেন। তারপর একটি গান।[৫] এবারে চারুমুখ চারুধর মর্ত্যমণ্ডলে বন্ধু ঋতধ্বজের কাছে যেতে চাইলেন। তাঁরা চললেন।[৬] কম্বল রাজ্যচর্চায় গেলেন। নাগিনী-তনূদরী তাঁদের বার্তা শুনতে আগ্রহ প্রকাশ করে অগ্রসর হলেন। একটি বিরহগীতি আছে। তারপর প্রস্থান।[৭]

কুবলয়াশ্বের প্রবেশ। একটি গান।[৮] তারপর মদালসার জন্য খেদ।[৯] খেদ করতে করতে কোতোয়ালকে বললেন তিনি তাঁর মিত্র নাগকুমারের জন্য অপেক্ষা করে থাকবেন।[১০] কোতোয়াল বললে, তাই হোক। তখন নাগ-কুমারদের প্রবেশ। তাঁরা তাঁদের মনের কথা বললেন।[১১] তাঁরা মিত্র ঋতধ্বজের কাছে এসে উপস্থিত হলেন। কুবলয়াশ্ব চারুমুখ চারুধর মিলিত হলেন। সকলে মিলে সুখ-দুঃখের কথা বলে দিনাতিপাত করবেন এরকম সঙ্কল্প করলেন।[১২] 'ইতি ললিতকুবলয়াশ্ব মদালসোপাখ্যান শিবমহিমা নৃত্য দ্বিতীয়াঙ্কঃ ॥'

তৃতীয় অঙ্কের আরম্ভ ভবানীবন্দনা দিয়ে। বন্দনা গানটিতে কবি রামভদ্রের ভনিতা পাই। মহাদেব, পার্বতী, গঙ্গা, নন্দী, ভৃঙ্গীর প্রবেশ।[১৩] ভিত্তি শ্লোকে পার্বতীর ঘোরা রূপের পরিচয়। তারপর একে একে সকলের আত্মপরিচয় প্রদান।

১. 'থবকোণস'। ২. 'থন রাজা...ং পরিক্ষেপ ॥ লূ ৫।' ৩. কংববাশ্বতর ক্ষং ৭।' 'ক্ষং' অর্থ ইত্যাদি। ৪. 'সকলসেনং'। সেনং মানে সমবেত? ৫. এর পর নাট্যনির্দেশ 'জবকোণস হবথু থং ।। থবকোণস।' ৬. 'দবল'। ৭. 'লূ ৬'। ৮. তারপর নাট্যনির্দেশ 'কোণ ভাসা হবথু খেং'। ৯. নাট্যনির্দেশ 'থব কোণস'। ১০. এর পর নাটানির্দেশ 'নাগকুমার বব হবথু মে'। ১১. 'থব কোণস'। ১২. 'থন পরিক্ষেপ'। ১৩. 'ভিত্তি শ্লোক'।

মহাদেববন্দনায় কবি যে শঙ্করের সেবক তা জানা গেল। এখানেও কবির একক ভনিতা। যাই হোক মহাদেব নন্দীভৃঙ্গীকে প্রমথগণ এবং যোগিনীদের আনতে বললেন। তাঁরা গমনোদ্যোগী হলেন।[১] একটি গানে তাঁদের চলে যাওয়ার সংবাদ পেলাম।[২] মহাদেব কর্তৃক শৃঙ্গার রসাত্মক গান।[৩] গানটির ভনিতা 'শঙ্করতনয় রামভদ্র দ্বিজ গাবে / হরিহরচরণ কমলযুগ ভাবে॥'[৪]

কুবলয়াশ্ব, চারুমুখের প্রবেশ।[৫] চারুমুখ কুবলয়াশ্বের মলিন মুখ দেখে তাঁর দুঃখের কথা জানতে চাইলেন। তখন কুবলয়াশ্ব মদালসার করুণ মৃত্যুর কথা বললেন। চারুমুখ কুবলয়াশ্বকে ধৈর্য ধরতে বললেন। পরে তাঁর ভাই-এর সঙ্গে পিতা কম্বলের সাক্ষাতে যেতে' বললেন। তিনি তাড়াতাড়ি কম্বলের কাছে যাচ্ছেন।[৬] যেতে যেতে বুন্দীজনকে তিনি যে পিতার নিকট যাচ্ছেন সে-কথা বললেন।[৭] চারুধর[৮] ঋতধ্বজকে বিলম্ব না করে রাজধানী অভিমুখে যেতে বললেন। একটি গানে করুণাময়ের বন্দনা।[৯] তারপর তাঁরা ধীরে ধীরে চললেন।[১০]

তৃতীয় দৃশ্যে তনূদরী এবং নাগিনীর প্রবেশ।[১১] তাঁরা গান গাইলেন। তারপর কথাবার্তা। তাঁরা তাঁদের স্বামীর জন্য চিন্তিত। চিন্তিত হয়ে তাঁরা সামনে এলেন।[১২] তারপর কম্বল-অশ্বতরের প্রবেশ।[১৩] অন্তঃপুরের দিকে চললেন।[১৪] কম্বল-অশ্বতর পুত্র চারুমুখ চারুধরের জন্য চিন্তিত। চারুমুখের প্রবেশ।[১৫] পিতাকে নমস্কার করলেন। চারুধরের বার্তা দিলেন। চারুমুখ ঋতধ্বজের দুঃখের কথা বলে তাঁর দুঃখত্রাণের ব্যবস্থা করতে বললেন। চারুমুখ বন্ধুকে আনবার জন্য চললেন।[১৬] কম্বল-অশ্বতর সরস্বতী আরাধনায় যাবার সঙ্কল্প করলেন। 'চরি গের নাগরাজ আনংদিত মনে।' তনূদরী-নাগিনী স্বামীর বার্তা শোনবার জন্য অপেক্ষা করে রইলেন। কম্বলাশ্বতরের প্রবেশ।[১৭] সেই গানটি[১৮] 'চরি গের

১. নাট্যনির্দেশ 'নন্দী ভৃঙ্গী বং'। ২. এর পর 'কোণ ভাসা হ্বথু থেং॥ মহাদেব সভাস্থল বং॥' ৩. এই গানে তিনটি 'ধ্রু'। ৪. নাট্যনির্দেশ 'কোণ ভাসা হ্বথু থেং'। 'লূ ১'। ৫. নাট্যনির্দেশ 'কুবলয়াশ্ব চারুমুখ মিত্র পরিক্ষেপন পিংহা বব॥' ৬. 'চারুমুখ বহ্ব দবল॥ কন ভাসা'॥ ৭. 'থব কোণ স'। ৮. 'ঋতধ্বজ চারুধর পনি বং'। ৯. 'কণ ভাসা হ্ববয়াং'॥ 'থবকোণস'। ১০. 'লূ ২'। ১১. 'তনূদরী নাগিনী বব॥ হ্বথু মে'। ১২. নাট্যনির্দেশ 'থবকোণস'। ১৩. 'কম্বলাশ্বতব বব দবর'। ১৪. নাট্যনির্দেশ, 'জব স'। ১৫. নাট্যনির্দেশ 'চারুমুখ বব দবল॥ কোণ ভাসা হ্ববয়াং'। ১৬. 'চারুমুখ বং দবল। কোন ভাসা'। ১৭. 'কোণ ভা হ্ববথেং॥ তনূদরী নাগিনী পরিক্ষেপ'। 'লূ ৩'। ১৮. 'কম্বলাশ্বতর নেক্ষংবব॥ হ্বথু মে হ্বথু ভাসাং'।

নাগররাজ' শোনা যাচ্ছে। দু'ভাই হিমালয় পর্বতে গঙ্গাবতরণ তীর্থে সরস্বতীর আরাধনায় বসবেন ঠিক করলেন। সরস্বতীবন্দনা হল। ভক্ত উদ্ধারের জন্য সরস্বতীর আবির্ভাব।[১] দু ভাই কি করলে মহাদেবকে সন্তুষ্ট করা যায় সে বর চাইলেন। সরস্বতী নৃত্যগীতের দ্বারা মহাদেবকে প্রসন্ন করতে বললেন। তিনি দু'ভাইকে নৃত্যগীতবিদ্যাসিদ্ধি দান করলেন। তিনি নিজস্থানে গেলেন। কম্বল-অশ্বতর মহাদেব তপস্যায় চললেন। শঙ্করবন্দনাগীতি।[২]

মহাদেব পার্বতী গঙ্গার প্রবেশ।[৩] একটি গান। গানের পর উক্তি।[৪] শিব নন্দী-ভৃঙ্গীর জন্য অপেক্ষা করে রইলেন। নন্দী-ভৃঙ্গীর প্রবেশ। তাঁরা শিবের কাছে যোগিনী প্রমথদের সংবাদ দেওয়া হয়েছে এ-কথা বললেন। শিব সন্তুষ্ট হলেন। যোগিনীগণ পার্বতীবন্দনা করলেন। শিববন্দনাও করলেন। শিবযোগীও শিবভজন গাইলেন।[৫] এবারে প্রাকৃত ভাষায় যোগিনীদের স্তব।[৬] এঁরা নিজেদের বিরক্ত যোগিনী বলে পরিচয় দিলেন। একটি সংস্কৃত শ্লোকে মহাদেববন্দনা হল। মহাদেব তাঁদের ডেকে নিলেন। এমন সময় কম্বলাশ্বতরের প্রবেশ।[৭] একটি গান।[৮] তাঁরা নন্দীকে মহাদেবকে সংবাদ দিতে বললেন। নন্দী তাঁদের নিয়ে গেলেন মহাদেবের কাছে। নৃত্যগীতের দ্বারা মহাদেবকে সন্তুষ্ট করা হল। মহাদেব বর দিতে চাইলে তাঁরা বললেন 'মাগব হম বর পর উপকারে / মদালসা জিয়া দেহ একবারে'। মহাদেব প্রথমে রাজী হলেন না। কিন্তু পার্বতী গঙ্গা ধরে বসলেন। তখন মহাদেব 'স্তজরি সুন্দরী'। মদালসার পুনর্জন্ম হল। নাগররাজ মদালসাকে পেয়ে খুশী হলেন। মদালসা নাগরাজকে পিতা বলে সম্বোধন করলেন। নাগরাজও তাঁকে আহ্বান করলেন।[৯] পরোপকার-নিমিত্ত নাগরাজ চললেন।[১০] তারপর সকলের প্রস্থান-উদ্যোগ।[১১] মহাদেবের গুণকীর্তন চলছে। মহাদেরের মৃত্যুঞ্জয় নাম সার্থক হল। নাগরাজরা যাবার

১. 'থন সরস্বতী প্রত্যক্ষ জুব'॥ ২. 'সরস্বতী দেবী বং ॥ হ্ববয়া মে নং ॥' ৩. 'কোণ ভাসা হ্বব থেং'। 'ল্ ৪'। 'থন মহাদেব পার্বতী গংগা বব॥ হ্বপায়া মে নং' ৪. 'কোণ ভাসা হ্ববয়া থেং'। ৫. গানটিতে কবি রামভদ্র এবং শ্রীনিবাসের যুক্ত ভনিতা আছে, 'রামভদ্র দ্বিজনন্দন ভান / শ্রীনিবাস নৃপ বিষ্ণু ন আন / ঈশ্বর ভজন জান ॥' 'রামচরিত্র নাটকে' শিবনাথ-যোগী চরিত্র আছে। ৬. প্রাকৃতপৈঙ্গলে স্তবটি আছে। ৭, 'কংবলাশ্বতর নটুবায়া হ্বা বব॥ হ্বথু মে নং'। ৮. তারপর 'কোণ ভাসা হ্বপায়াং'। ৯. তারপর 'কোণ ত্তো দবল॥ ॥ কোণ ভাসা॥' ১০. 'থব কোণ স'। ১১. 'অবধূত যোগী যোগী যোগিনীগণ সকলং বং দবল'।

মুখে।[১] মহাদেবও সকলকে নিয়ে কৈলাসে যাত্রার উদ্যোগ করলেন। এখানে একটি গান।[২] 'ঘর নহি সংবর / পহিরি বঘংবর'। সকলের প্রস্থান।[৩]

তনূদরী-নাগিনী নাগরাজের সংবাদের জন্য অপেক্ষা করছেন ষষ্ঠ দৃশ্যে।[৪] কম্বল-অশ্বতরের প্রবেশ।[৫] একটি গান।[৬]

পরস্পর কুশল বিনিময়ের পর কম্বলাশ্বতর মদালসাকে দেখিয়ে সরস্বতীর প্রসাদে মহাদেবের কৃপাতে কি করে তাঁকে পেলেন সে বৃত্তান্ত বললেন। তারপর মদালসাকে গোপন স্থানে রেখে দিতে বললেন। চারুমুখ উপস্থিত হলেন।[৭] চারুধর ঋতধ্বজও এলেন। তাঁদের একটি গান।[৮] চারুমুখ তাঁদের বিলম্বের জন্য কিছু বলে, তাড়াতাড়ি নাগরাজের কাছে যেতে বললেন। নাগরাজের সঙ্গে কুশল-বিনিময় হল। ঋতধ্বজের দুঃখ তিনি জানতে পারলেন।[৯] ঋতধ্বজকে মায়া মদালসা দেখাতে চাইলেন। ঋতধ্বজ 'তুরন্ত দেখাও, তুরন্ত দেখাও', বললেন। মদালসাকে দেখে কুবলয়াশ্ব অস্থির হয়ে পড়লেন। কিন্তু নাগরাজ সাবধান করে দিলেন এই বলে যে এ মায়া-মদালসা। যতক্ষণ খুশী তাকে ঋতধ্বজ দেখতে পারেন কিন্তু স্পর্শ করতে পারবেন না। কুবলয়াশ্ব প্রবোধ মানেন না। তখন নাগরাজ 'এহী লেহো' বলে ঋতধ্বজকে মদালসা সমর্পণ করলেন। নাগরাজ চারুমুখ চারুধরকে শত্রুজিৎ রাজার কাছে যেতে বললেন। চারুমুখ চারুধর শত্রুজিতের কাছে যাবেন স্থির করলেন।[১০] কুবলয়াশ্ব মদালসাকেও পিতার চরণ দর্শনে যেতে বললেন। ঋতধ্বজ নাগরাজকে নিজের রাজ্যে আমন্ত্রণ জানালেন। তিনি যাবেন আশ্বাস দিলেন।[১১] ঋতধ্বজ তাঁর সুদিনকে স্মরণ করে গান গাইলেন। তারপর মদালসা-ঋতধ্বজ তাঁদের সুখঃদুখের আলোচনা করলেন। মদালসার দুঃখই মর্মান্তিক। পাতালকেতুর দ্বারা হরণ, তারপর উদ্ধার, তালকেতুর

১. 'খব কোণ স'। ২. এই গানটি 'হরগৌরী নৃত্য' নাটকে আছে। গানটিতে দ্বিজ রামভদ্রের ভনিতা। গানের পর 'কোণ ভাসা হ্ব থুং॥ খবকোণ স'। ৩. 'লূ ৫।' ৪. 'তনূদরী নাগিনী পরিক্ষেপণ পিংহ্বা বব॥' ৫. 'কম্বলাশ্ব পনি ব। হ্বধু মে।' ৬. 'কোণ ভাসা হ্বপায়াং॥' ৭. 'চারুমুখ বব দবল, কোণ স চো হ্বা'॥ ৮. এর পর 'কোণ স নাপ রাক'। ৯. নাগরাজ নাগকুমারকে কি দুঃখ, কি যাজ্ঞা জিজ্ঞেস করছেন। উত্তরে গানে পাচ্ছি, 'হমহ তেজব জিব'। হওয়া উচিত কুবলয়াশ্ব। পরে ঋতধ্বজের সংলাপই পাই। ১০. 'দবল কোণ ভাসা॥' ১১. 'ঋতধ্বজ মদালসা বং'।

মায়াতে মৃত্যু ইত্যাদির পর আর কোন্ দুঃখ আছে কে জানে। ঋতধ্বজ প্রবোধ দিলেন।[১] যাই হোক, এঁরা মাতাপিতা দর্শনে চললেন।[২] কম্বল-অশ্বতর তনূদরী-নাগিনী এঁরাও যাবার জন্য প্রস্তুত হলেন। একটি গানের পর প্রস্থান।[৩] ষষ্ঠ দৃশ্যের সমাপ্তি।

শত্রুজিৎ রানীদের নিয়ে আছেন।[৪] রাজা পুত্রের অদর্শনে বিষাদ-গ্রস্ত। রানীরা তাঁকে ধৈর্য ধরতে বলছেন। এমন সময় চারুমুখ চারুধর প্রবেশ করলেন।[৫] এঁরা রাজাকে কম্বলাশ্বতর, ঋতধ্বজ মদালসাকে নিয়ে মঙ্গলযাত্রা করে এখানে আসছেন, জানালেন।[৬] শত্রুজিৎ সিন্দূর যাত্রা করে তাঁদের অভ্যর্থনার জন্য প্রস্তুত হলেন। কুবলয়াশ্ব-মদালসা গান গাইলেন।[৭] তারপর নাগরাজের জন্য অপেক্ষা করে রইলেন। কম্বলাশ্বতরের আগমন।[৮] কুবলয়াশ্ব পিতাকে তাড়াতাড়ি যেতে বললেন।[৯] শত্রুজিৎ সিন্দূর যাত্রায় চললেন।[১০] সকলকে অভ্যর্থনা করলেন। তারপর আনন্দগীতি। ঋতধ্বজ মদালসা-উদ্ধার কাহিনী বাপের কাছে বর্ণনা করলেন। শত্রুজিৎ খুব খুশী হলেন। কম্বলাশ্বতর আনন্দ প্রকাশ করলেন। তারপর লোকনাথের পূজা করবেন, জানালেন। এর পর লোকনাথ গীত।[১১] এখানে 'মদালসোপাখ্যান নৃত্য সংপুর্ণ হৈরো'। শ্রীনিবাসমল্ল জগৎপ্রকাশমল্লের জন্য মঙ্গল প্রার্থনা করা হল। 'মোহনি সাধন তীনি আঁক নৃত্য করে / শংকরতনয় রামভদ্র দ্বিজবরে ॥'[১২] তারপর মাতৃবন্দনা।[১৩] এখানেও কবির ভনিতা পাই। সংস্কৃত ভাষায় গৌরীস্তব উচ্চারিত হয়ে নাটকের সমাপ্তি।

মুদিত-কুবলয়াশ্বের কাহিনীটি নিম্নে বর্ণিত হল।

অর্ধনারীশ্বরের প্রতি নমস্কার জানিয়ে মুদিত-কুবলয়াশ্ব নাটকের আরম্ভ। তারপর রঙ্গভূমির পূজাদি, গীতবাদ্য ব্যবস্থা, দেবতাবন্দনা, নান্দীগীত। তারপর ভাষায় 'ঈশ-গোরি' নান্দীগীত। এরপর সূত্রধারের নান্দীশ্লোক

১. 'খব কোণ স'। ২. 'কংবলা পনি বং'। ৩. 'কোণ ভাসা হ্বপায়াং থেং ॥ লূ ৬'। ৪. 'শত্রুজিৎ রাজা পনি পরিক্ষেপন পিহা বব ॥' ৫. 'চারুমুখ চারুধর বব দবল ॥ কোণ ভাসা হ্বপায়াং'। ৬. ঋতধ্বজের আগমনকে 'মঙ্গলযাত্রা' এবং শত্রুজিৎ কর্তৃক তাঁদের এগিয়ে নিয়ে আসার যাত্রাকে 'সিন্দূর যাত্রা' বলা হল। ৭. 'কুবলয়াশ্ব মদালসা বব ॥ হ্বথু মে।' ৮. 'কংবলাশ্বতর পনি বব ॥ দবল ॥' ৯. 'ভ্রব কোণ থের ॥' ১০. 'দবল ॥ নাগ (॰) লোক' ॥ ১১. রামভদ্রের ভনিতা। ১২. 'লূ ৭'। ১৩. এখানে লিপিসমাপ্তিকাল দেওয়া আছে।

পাঠ।[১] নান্দীশ্লোকে জগজ্জননী এবং মহাদেবের (পর পর দুটি শ্লোক) বন্দনা। সূত্রধারের প্রবেশ।[২] গণপতিবন্দনা। শ্লোক পাঠান্তে পুষ্পমালা ছুঁড়ে নৃত্য করে দেববন্দনা।[৩] আবার গণেশস্তুতি।[৪] রাগবাদ্যসহযোগে নটীর প্রবেশ। নটী এলে সূত্রধার ভগবতীর উৎসবের কথা বললেন। নানা দিগ্‌দেশ থেকে এই দেবযাত্রা উৎসব উপলক্ষে সজ্জন ব্যক্তিরা এসেছেন। ভক্তপাটনের রাজার, নগর, তাঁর গুণাবলীর বিশদ বর্ণনা দেওয়া হল পর পর দুটি গানে। তারপর জগজ্জ্যোতির্মল্লেব পূর্বপুরুষের দীর্ঘ তালিকা পেশ কবা হল। রাজা জগজ্জ্যোতি নানা দুর্ভোগের পর রাজা পেয়েছিলেন। নটী আশ্চর্য হলে সূত্রধার কুবলয়াশ্ব কাহিনী সংক্ষেপে বললেন। কুবলয়াশ্বও নানা দুর্ভোগ ভুগেছিলেন। পরে শান্তি পেয়েছিলেন। তখন নটী 'কাব্যগান্ধর্বকলানীতিশাস্ত্রনিপুণ' জগজ্জ্যোতি কোন্ নাটক অভিনয় কবাতে চান জানতে চাইলেন। সূত্রধাব ভরদ্বাজগোত্র কবি বংশমণি ওঝার কুবলয়াশ্ব-মদালসা নাটকের নাম করলেন।[৫] তারপব একটি গান।[৬] নটী দ্রুত নাটক আরম্ভ করতে বলছেন। তারপবে যেন একটু আড়ালে / দূরে গিয়ে[৭] সূত্রধার অভিনয়ের গুরুত্ব উল্লেখ কবলে নটী যত্নে অভিনয় করাতে বললেন।[৮]

মহাদেব প্রবেশ করলেন। একটি গান হল। মহাদেব-পার্বতী আত্ম-পরিচয় দিলেন। তারপর তাঁদেব প্রস্থান।[৯] একটি গান।[১০]

রাজা শত্রুজিৎ, বানী, কুবলয়াশ্ব, ব্রাহ্মণ, মন্ত্রী, কোতোয়াল. সখীর প্রবেশ। শত্রুজিৎ ইত্যাদির আত্মপরিচয় জ্ঞাপন। রাজা রানীদের থাকতে বলে সভাস্থলে যাচ্ছেন। রাজা এবং ঋতধ্বজ কোণে[১১] চলে গিয়ে রাজ্যচর্চার কথা বললেন। আরও কোণে[১২] গিয়ে সভার বেলা বয়ে যায় বললেন। রানীরাও অন্তঃপুরে চললেন। এখানে একটি গান আছে।[১৩] তাবপর দূরে / কোণে[১৪] গিয়ে দ্রুত নিষ্ক্রান্ত হলেন।[১৫]

১. 'ততো জমনিকাং সংস্থাপ্য, দক্ষিণহস্তেন জ্ঞানমুদ্রয়া জমনিকাপট্টং স্পৃশন্ সূত্রধারো নান্দীশ্লোকং পঠতি।' ২ 'নান্দ্যন্তে সূত্রধারঃ প্রবেশঃ॥' ৩. 'ইতি শ্লোকং পঠিত্বা পুষ্পমালাং ক্ষিপ্ত্বা চরণচারণেন যথোক্তং নৃত্যতি।' ৪ 'অলমতিবিস্তবেণ॥ নেপথ্যাভিমুখাবলোক্য প্রিয়ে ইতস্তাবৎ॥ রাগবাদ্যশব্দেন প্রবিশ্য নটী।' ৫. 'সূত্রো নটী নিস্‌সরতঃ'। ৬..এর পর নাট্যনির্দেশ 'কোণ ভাষা' ৭ 'দ্বিতীয় কোণে'। ৮ এখানে 'প্রথম সম্বন্ধঃ॥ ১ ॥' সম্বন্ধ অর্থে দৃশ্য। ৯ 'পৈসায়'। ১০. 'লূ ২'। লূ ১ পাই নি। ললিত-কুবলয়াশ্বে লূ মানে দৃশ্য এখানে লূ'র তাৎপর্য কি.? বিষ্কম্ভক ? কিংবা সম্বন্ধ+বিষ্কম্ভক= লূ ২ ? ১১. 'কোণ ভাষা'। ১২ 'দ্বিতীয় কোণে'। ১৩ 'নিঃসরতি সসখী রাজ্ঞী'। ১৪. 'দ্বিতীয় কোণে'। ১৫. 'দ্বিতীয় সম্বন্ধঃ'।

পারিষদ সহ রাজার প্রবেশ।[১] একটি গান। কোণে আছেন রাজা।[২] এবারে রাজা এগিয়ে এলেন।[৩] ব্রাহ্মণ 'সভাগীত' গেয়ে সভার বর্ণনা দিলেন। সিংহাসনে নৃপতি, ডাইনে জ্যোতিষ, বৈদ্য, দ্বিজরাজ ভৃত্যাবেদি—রাজকুমার তারই কাছে, গণিকারা অলঙ্কারস্বরূপ—তারা বাম দিকে। পেছনে ভাবচতুর বরনারীরা চামর ঢুলোচ্ছেন। সামনে গন্ধজল রয়েছে। / ছড়ি হাতে কেউ দাঁড়িয়ে।[৪] তৃতীয় দৃশ্যের সমাপ্তি।

চতুর্থ দৃশ্যে গালব ঋষি শিষ্যবর্গ নিয়ে প্রবেশ করলেন। একটি গান। তারপর একটি শ্লোক।[৫] কিঞ্চিৎ ধ্যান করে গালব ঋষি দশাবতার স্তোত্র গাইলেন। তারপর সেই আশ্চর্য ঘোড়া 'কুবল' পেলেন। 'কু' মানে 'পৃথিবী' আর 'বল' মানে পৃথিবীর 'বলয়মণ্ডল'। যে ঘোড়া স্বাধীনভাবে পৃথিবীর সর্বত্র ভ্রমণ করতে পারে, তাই কুবল অশ্ব। আর একটি খড়্গও পেলেন। এ খড়্গ দ্বারা শত্রুজয় সম্ভব। গালব ঋষির নিষ্ক্রমণ। তারপর শিষ্যসহ[৬] তিনি রাজ-সমীপে যাত্রা করলেন। চতুর্থ দৃশ্যের সমাপ্তি।[৭]

পঞ্চম দৃশ্যে শত্রুজিৎ রাজসভায় বার দিয়ে বসেছেন। গান গাইতে গাইতে গালব প্রবেশ করলেন। শিষ্যদের[৮] রাজ-বন্দনা করতে বললেন। গালব দ্বারীকে[৯] সংবাদ দিতে বললেন। তিনি রাজাকে আশীর্বাদ করে ঘোড়া খড়্গ দিলেন। এ ঘোড়া খড়্গ কেমন? 'জহেন দিবাকর কিরণ উদয় ভেল তিমির মলিন ভয়ে জাঈ'। কুবল অশ্বের অধিকারী হলেন বলে আজ থেকে ঋতধ্বজ কুবলয়াশ্ব আখ্যা পেলেন। মুনির দ্বাদশ বর্ষ যজ্ঞের বিঘ্ন নিবারণের জন্য কুবলয়াশ্ব যজ্ঞস্থানে যাবেন। মুনি চললেন। মুনি নিজের কাজের সাফল্য ঘোষণা করলেন। কুবলয়াশ্ব যেতে রাজী হলেন। রাজা 'ধওলহর'[১০] উপর থাকবেন ঠিক করলেন। দ্বিতীয় রানীর প্রবেশ।[১১] তিনি কোণ থেকে রাজ সন্নিধানে চললেন। রাজা এবং দ্বিতীয় রানী কথা বলছেন এমন সময় রাজ্ঞী (মহারাজ্ঞী?) সখী সহ রাজার অদর্শনে বিরহব্যথা জানালেন। তারপর কোণ থেকে সখীসহ দ্বিতীয় কোণ হয়ে রাজার সামনে

১. 'সগণো রাজা'। ২. 'কোণ ভাষা'। ৩. 'দ্বিতীয় কোণে'। ৪. 'দমনীপট্টং দত্বা সগণো রাজা নিস্সরতি। তৃতীয় সম্বন্ধঃ ।। ৩ ।।' ৫. 'কিঞ্চিৎ ধ্যানং কৃত্বা স্তুতিগীতং গায়ন্তি'. পেয়েছি। ৬. 'দ্বিতীয় কোণে'। ৭. 'চতুর্থ সম্বন্ধঃ'। ৮. 'কোণ ভাষা'। ৯. 'দ্বিতীয় কোণে'। ১০. ধবলঘর। জাঁকজমকপূর্ণ প্রাসাদ। ১১. 'দ্বিতীয় রাণী দবলন ছুংভায় ।। কোণ ।।'

এলেন। রাজা রানীকে ঋতধ্বজের যজ্ঞস্থানে যাত্রার কথা জানালেন। রানী বোধ হয় দ্বিতীয় রানীকে দেখে কিঞ্চিৎ মানিনী হয়ে রইলেন। মান-অভিমানের গীত হল। রাজা খোসামোদ করলেন। শেষ পর্যন্ত সখী রাজাকে বলেছেন 'হে মহারাজ তুঅএো স্ত্রী সমান করএ চাহিএ।' যাই হোক, মানভঞ্জন হল। অতঃপর 'সপরিবারো রাজা জমনিকাং দত্ত্বা নিস্‌সরতি'।[১] পঞ্চম দৃশ্যের সমাপ্তি।

ষষ্ঠ দৃশ্যে পাতালকেতু মুরজাদি বাদ্য বাজিয়ে দাসগণ সহ প্রবেশ করল। নিজের পরিচয় দিলে 'ভুজবলে বশ কৈল আঠ দিকপালে'। এ গানটির ছন্দ বাদ্য অনুযায়ী ( 'লহু গুরু লহু গুরু পরতাল বাজে' )। পাতালকেতু তার ভাই তালকেতুর সঙ্গে পরামর্শ করে ঠিক করলে যে সে ঋষির আশ্রমে যজ্ঞবিঘ্ন ঘটাবে এবং মায়ারূপ ধরে মুনির যজ্ঞস্থানে যাবে। 'পাতালকেতু তালকেতু গীতেন নিস্‌সরতঃ॥' তারপর যেতে যেতে ( ? ) পাতালকেতু শূকর রূপ ধারণ করবে, গানে এই কথা জানালে। কোণে গিয়ে তালকেতু দাদাকে তাড়াতাড়ি যেতে বলল। পাতালকেতু দ্বিতীয় কোণে এসে তালকেতুকে রাজ্য রক্ষণাবেক্ষণ করতে বলে নিজে একা যাবে—এই সিদ্ধান্ত করলে।[২]

সপ্তম দৃশ্যে গালব ঋতধ্বজকে নিয়ে কোণ থেকে এলেন। এখানে গালব ঋতধ্বজকে যজ্ঞ রক্ষা করবার কথা বললেন। দ্বিতীয় কোণে এসে কুবলয়াশ্ব যজ্ঞস্থান কত দূর জানতে চাইলেন। গালব আশ্রমে এসে কুবলয়াশ্বকে যথাযোগ্য সম্মান দিয়ে সিংহাসনে বসালেন। তারপর আশ্রমবাসীদের যজ্ঞের জোগাড় করতে বললেন। যজ্ঞের নানা উপাদান সংগ্রহ হল। এর পর যজ্ঞগীত। তারপর প্রথম অঙ্ক শেষ। এবারে 'শরীরার্থে' গান।[৩] গান শেষ হল।

দ্বিতীয় অঙ্কে যজ্ঞ চলছে। হঠাৎ শূকর প্রবেশ করে যজ্ঞ বিঘ্ন করতে লাগল। গালব বুঝতে পারলেন, এ শূকর আসলে অসুর। তিনি ঋতধ্বজকে অসুর মারতে বললেন। ঋতধ্বজও এগিয়ে এলেন। এখানে ঋতধ্বজ ও শূকরের উত্তর-প্রত্যুত্তর গীত। ঋতধ্বজ অসুরকে প্রহার করলেন। আহত

১. 'পংচম সম্বন্ধঃ'। ২. 'ষষ্ঠ সম্বন্ধঃ'। ৩. এ গানটি কার? সূত্রধারের? 'ইতি প্রথম দিবসে'। দিবস মানে অঙ্ক? অঙ্ক তো একবার বলা হয়েছে। তবে কি পালার মত নাটকও কয়েক দিন ধরে হত? একদিনে এক অঙ্ক হল। এখানে মঙ্গলকাব্যের সঙ্গে গীতিনাট্যের সাদৃশ্য।

শূকররূপী পাতালকেতু পাতালে প্রবেশ করলে। ঋতধ্বজও পেছনে পেছনে গেলেন। দ্বিতীয় কোণে গিয়ে তিনি নিষ্ক্রান্ত হলেন। গালব ঋষি যজ্ঞ নির্বিঘ্নে হচ্ছে জেনে আনন্দিত হলেন। যজ্ঞ সম্পূর্ণ হল। তার-পর দ্বিতীয় কোণে গিয়ে নিষ্ক্রান্ত হলেন। এখানে সপ্তম দৃশ্যের শেষ।[১]

অষ্টম দৃশ্যে হর-পার্বতীর লীলা। তাঁরা কৈলাসে যাবেন। নিষ্ক্রান্ত হলেন।[২]

নবম দৃশ্যে মদালসার প্রবেশ। একটি গান।[৩] মদালসা নিজের দুরবস্থার কথা স্মরণ করছেন। কুণ্ডলা সান্ত্বনা দিচ্ছেন। এমন সময় আকাশবাণী হল— তের দিনের মধ্যে পাতালকেতুকে মেরে মদালসার স্বামী এখানে আসবেন। মদালসা পুনরায় তাঁর দুঃখ বেদনার কথা গানে জানাচ্ছেন। এমন সময় ঋতধ্বজ গান গাইতে গাইতে এলেন। তিনি পাতালকেতুর রাজ্যে এসে অবাক হয়ে গেলেন। নগর সৌন্দর্য তাঁকে বিস্মিত করলে। এখানে নগর বর্ণনার জন্য অদ্ভুত রসাত্মক গীত আরম্ভ হল। গান শেষে তিনি সৌধের উপরে গেলেন। মদালসাকে দেখে বিস্মিত হলেন। তাঁর পরিচয় জানতে চাইলেন। 'এতচ্ছ্রুত্বা মদালসা মূর্চ্ছতি।' কুবলয়াশ্ব মূর্ছার কারণ জিজ্ঞাসা করলেন। কুবলয়াশ্বের মনে হল চাঁদ-চকোরে মিলন হল। এখন তিনি মদালসার দুঃখ অক্লেশে দূর করতে পারেন। কুণ্ডলা তখন মদালসার করুণ কাহিনী ঋতধ্বজের কাছে নিবেদন করলেন। কুণ্ডলা নিজেকে পুষ্করমালীর স্ত্রী বলে পরিচয় দিলেন। একদিন মদালসার সঙ্গে বনবিহার করার সময় পাতালকেতু তাঁদের হরণ করে নিয়ে আসে। এখন সে মদালসাকে বিবাহ করার উদ্যোগ করছে। ঋতধ্বজ পাতালপুরে আসার কারণ বললেন। কুণ্ডলা শুনে মদালসার জ্ঞান ফিরিয়ে আনবার জন্য মদালসার মুখে জল ছিটোলেন এবং তালপাতার পাখা নিয়ে হাওয়া করতে লাগলেন। মদালসা জ্ঞান ফিরে পেয়েই প্রেমের অসীম মহিমা দেখতে পেলেন। কুণ্ডলা এঁদের মিলনের আগে বুদ্ধি করে তাঁদের কুলগুরু তুম্বুরুকে স্মরণ করলেন। তুম্বুরু গান গাইতে গাইতে প্রবেশ করলেন। প্রথম কোণ হয়ে দ্বিতীয় কোণ দিয়ে তিনি এলেন। মদালসা-কুণ্ডলা তাঁকে দেখতে পেলেন। কুণ্ডলা তাঁদের দুঃখ বললেন। উদ্ধারপ্রার্থনা

১. 'সপ্তম সংবন্ধঃ'। ২. 'দবলন পিহাব। অষ্টম সম্বন্ধঃ'। ৩. এরপর নির্দেশ 'অবহথা'।

করলেন। মদালসাও ঋতধ্বজের সব বৃত্তান্ত জানতে চাইলেন। ঋতধ্বজ কি সত্যি পাতালকেতুকে মারতে পেরেছেন? তুম্বুরু বললেন ঋতধ্বজ শত্রুজিৎপুত্র। পাতালকেতুকে তিনি বধ করেছেন। আকাশবাণী সত্য। সুতরাং বিবাহের উদ্যোগ কর। এর পর 'মদালসা-কুবলয়াশ্বয়া বিবাহগীতং'। তারপর তুম্বুরু নিজ আশ্রমে চললেন, সঙ্গে কুণ্ডলা। যাবার সময় প্রথম কোণ হয়ে দ্বিতীয় কোণ দিয়ে এঁরা নিষ্ক্রান্ত হলেন। এবারে 'কুবলয়াশ্বমদালসয়োঃ শৃংগারঃ'। উভয়ে উভয়ের রূপ গুণের প্রশংসা করে গান গাইতে লাগলেন। কৌতুকে কিছুক্ষণ কাটাবার পর যখন ঋতধ্বজ রাজধানীতে ফিরে যাবেন ঠিক করছেন তখন 'সোহৈ রাগৈক তালেন তালকেতুস্প্রবিশতি'। তালকেতু তার সাঙ্গপাঙ্গ নিয়ে প্রবেশ করলে। 'ততস্তালকেতু কুবলয়াশ্বয়োর্যুদ্ধাবন্তঃ'। এ যুদ্ধ দেখে মদালসা ভয় পেয়ে গেলেন। ভয় পেয়ে মদালসা ভয়ানক রসের গান করলেন। তারপর তালকেতুর রৌদ্ররসের গান। তারপর বীভৎসরসের গান। তারপর 'কুবলয়াশ্ব মদালসা গীতেন নিস্‌সরতঃ'। কোণে গিয়ে ঋতধ্বজ নিজ রাজ্যের দিকে অঙ্গুলীসঙ্কেত করলেন। তারপর দ্বিতীয় কোণে। তালকেতুরাও প্রথম কোণে ও পরে দ্বিতীয় কোণ দিয়ে যেতে যেতে মায়া পেতে ঋতধ্বজকে পরাভূত করতে হবে ঠিক করলে।[১] রাজা সপরিবারে জমনিকা দিয়ে প্রবেশ করলেন। রাজার ডান বাহু রানীর বাম বাহু স্পন্দিত হচ্ছে। অতএব সুলক্ষণ। মদালসা-কুবলয়াশ্বের গান গাইতে গাইতে প্রবেশ। তারপর প্রথম কোণ দ্বিতীয় কোণ হয়ে কথা বলতে বলতে তাঁদের প্রবেশ। দূর থেকে ধবলগৃহ দেখা গেল। এঁরা দুজনে 'শত্রুজিচ্চরণে পততঃ'। শত্রুজিৎ দুজনকে দেখে খুব খুশী হলেন। কুবলয়াশ্ব তাঁর বৃত্তান্ত বললেন। পিতাপুত্র গানে নিজেদের আনন্দ প্রকাশ করলেন। রাজা কুবলয়াশ্বকে ধবলগৃহে বিশ্রাম করতে বলে তিনি অন্য ধবলগৃহে যাবেন বললেন।[২] তারপর 'সপরিবারো রাজাকুবলয়াশ্ব মদালসৈ তত্রৈব স্থাপয়িত্বা জমনিকাং দত্বা নিস্‌সরতি।' এর পর কুবলয়াশ্ব-মদালসার শৃঙ্গারগীতির নানা বৈচিত্র্য। দ্বিতীয় অঙ্কের সমাপ্তি।[৩] যথারীতি 'শরীরার্থ' গীত

১. 'অষ্টম সংবন্ধঃ।' ২. 'ধবলগৃহ' কয়েকটিই ছিল। ধবলগৃহ রাজাদের আমোদ আহ্লাদের স্থান। এর বর্ণনা, 'এহি ধওলহর এহি সরোবর, জলজ, নানা পুষ্প ফল।' ৩. 'আজি দ্বিতীয় দিবসক ভেল কিছু শরীরার্থ গাবইচ্ছী॥'

পাংচ ভুত মিলি কর এক রোল
পরমারথ নহি সুমঝহে ভোর॥
এহ শরণ দেএ লহ মোহি॥

তৃতীয় দিবস ( অঙ্কে ) আরম্ভ হল। প্রবেশ বলে কিছু নেই।[১] মদালসাকে প্রবোধ দিয়ে কুবলয়াশ্ব পিতৃবন্দনায় চললেন। প্রথম কোণ। দ্বিতীয় কোণ পরিক্রমণ করে কোতোয়াল ও কুবলয়াশ্বের নিষ্ক্রমণ। অতঃপর মদালসা-সখী সংবাদ। মদালসার বিরহগীতি। সখী লগনী গীত গেয়ে মদালসাকে সান্ত্বনা দিলেন। তারপর 'দ্বৈতসঙ্গীত'।[২] এঁরা ঠিক করলেন ধবলগৃহে রানীর সঙ্গে সাক্ষাৎ করবেন। 'জমনিকা পট্টং দত্ত্বা মদালসা সখ্যৌ নিস্সরতঃ।' নবম দৃশ্যের সমাপ্তি।[৩]

মহাদেব পার্বতী কৈলাসে যাচ্ছেন। কৈলাসে এলেন। মহাদেব বললেন 'হে পার্বতি এহি কৈলাস স্থান বড় পুণ্যস্থল থনেক বিশ্রাম করু।'[৪] মহাদেব একটি গান গাইলেন 'ভবহি ভবানি।'

পার্বতীও একটি গান গাইলেন 'ঘর নহি সংবর।'[৫] এঁরা বিশ্রামে বসলেন। তারপর 'জমনিকা' স্থাপন করে প্রস্থান?[৬] তারপর 'মালব রাগ খর্জতি তালেন যমুনাতটে তালকেতুপ্রবিশতি।' কোণে থেকে রাক্ষসবৃন্দকে তালকেতু মায়া পেতে কুবলয়াশ্বকে পরাভূত করবে বললে। রাক্ষসবৃন্দ অনুমোদন করলে। দ্বিতীয় কোণে এসে রাক্ষসবৃন্দ তালকেতুকে ত্বরা করতে বললে। তালকেতু সায় দিলে। তারপর তারা যমুনাতট 'পাওল'। 'মায়া রচনা গীতি'। ঋতধ্বজের সঙ্গে যুদ্ধে এঁটে উঠতে পারবে না বলে তালকেতু মায়াতে ঋষিরূপ ধারণ করবে স্থির করলে। তারপর অবহট্ট[৭] ছড়া। কুবলয়াশ্ব প্রবেশ করলেন গান গাইতে গাইতে। কোণ থেকে দ্বিতীয় কোণে এসে ঋতধ্বজ তালকেতুর আশ্রমে এলেন কোতোয়ালের সঙ্গে। তালকেতু আশীর্বাদ করলে। তারপর যজ্ঞের কথা বলে দক্ষিণার অভাবের কথা বললে। কুবলয়াশ্ব দক্ষিণার জন্য সর্বস্ব দিতে চাইলেন। তালকেতু ঋতধ্বজের কঙ্কণ কণ্ঠভূষণ চাইলে। ঋতধ্বজ দিলেন। 'তালকেতুঙ্কঙ্কণ কণ্ঠভূষণে গৃহীত্বা জলং প্রবিশতি।'

১. এইটি কি পূর্বপ্রসঙ্গ চলছে বলেই? ২. এ গীতটির নাম 'কোবর'। ৩. 'নবম সম্বন্ধঃ।' ৪. 'মহাদেব দবলন ছুংহায় কৈলাস।' ৫. গানটি বোধ করি খুবই প্রসিদ্ধ। ৬. 'পরিক্ষেপন বিহার'। ৭. 'কশ্চিদুখায় রাক্ষসাধমঃ কথয়তি।'

প্রস্থান।[১] ঋতধ্বজ ও কোতোয়াল আশ্রমে কিছুক্ষণ বিশ্রাম করবেন ভাবছেন। সকলে তা অনুমোদন করলে। তারপর 'জমনীপট্টং দত্ত্বা মায়াশালা কুবলয়াশ্বৌ নিস্‌সরতঃ।' দশম দৃশ্যের সমাপ্তি।[২]

একাদশ দৃশ্যে 'সপরিবারো রাজ জমনিকাং দত্ত্বা প্রবিশতি।' তাঁরা পুত্রের জন্য চিন্তিত। তালকেতু প্রথম কোণ হয়ে দ্বিতীয় কোণ দিয়ে আসবার সময় তার রাজদ্বারে কার্যসিদ্ধির ভাবনায় ভাবিত। সে রাজা শত্রুজিৎকে চরম দুঃখ দেবে—এই বলতে বলতে এসে পৌঁছল। দ্বারী সংবাদ দিল। ছদ্মবেশী তালকেতু রাজাকে আশীর্বাদ করে কুবলয়াশ্বের মৃত্যুসংবাদ দিলে। মদালসা শুনে ছটফট করতে লাগলেন। হে নাথ হে নাথ বলে মদালসা 'ভূমৌ পতিত্বা প্রাণং ত্যজতি।' রাজা-রানী নিজেদের দুর্ভাগ্যের কথা স্মরণ করে কিছু দার্শনিক উক্তি করলেন। মদালসার সৎকারের কথা ভাবছেন। এদিকে 'জমনীপট্টং দত্ত্বা মদালসা নিস্‌সরতি।' ছদ্ম ঋষি তালকেতুও 'কোরাব রাগ পরতালেন নিস্‌সরতি।' যেতে যেতে প্রতিশোধ নিতে পেরেছে বলে খুব বড়াই করল। রাজা-রানী আবার পুত্রের মৃত্যু পুত্রবধূর মৃত্যুকে ভুলতে চাইলেন নানা তত্ত্বালোচনা করে। তাবপর 'জমনীপট্টং দত্ত্বা সপরিবারো রাজা নিস্‌সরতি।'[৩]

দ্বাদশ দৃশ্যে কুবলয়াশ্ব জমনীপট্ট দিয়ে মায়াশ্রমে প্রবেশ করলেন। তালকেতুর ফিরতে দেরী হচ্ছে। এমন সময় 'তুরীরাগ চে৺কতালেনামাশ্রমং প্রবিশতি মায়াঋষিঃ'। মায়াঋষি তালকেতু কোণ দিয়ে দ্বিতীয় কোণে এসে কুবলয়াশ্বকে বরুণকে সন্তুষ্ট করবার কথা বললে। কুবলয়াশ্ব গান গাইতে গাইতে নিষ্ক্রান্ত হলেন। প্রথম কোণ। দ্বিতীয় কোণ দিয়ে রাজদ্বারে উপস্থিত হলেন। সঙ্গে কোতোয়াল। এদিকে তালকেতুও কার্যসিদ্ধি করে সকলকে নিয়ে গান গাইতে নিষ্ক্রান্ত হল। মদালসার মৃত্যুতে তার খুব আনন্দ হয়েছে এ কথা সে রাক্ষসদের জানালে। এবং যথারীতি কোণ / দ্বিতীয় কোণ দিয়ে চলে গেল।[৪] ত্রয়োদশ দৃশ্যে সপরিবারে রাজা জমনিকা বস্ত্র দিয়ে প্রবেশ করলেন।[৫] কুবলয়াশ্ব

১. 'মায়াঋষি দবলন পিংহায়'। ২. 'দশম সম্বন্ধঃ'। ৩. 'একাদশ সম্বন্ধঃ'। ৪. 'দ্বাদশ সম্বন্ধঃ'। নিস্‌সরতি অথবা প্রবিশতি নাট্যনির্দেশ থাকলেও সেই মুহূর্তে দর্শকের আড়ালে / সামনে যাচ্ছে না / আসছে না। 'কোণ' / 'দ্বিতীয় কোণ' হয়ে সম্পূর্ণ গমন / প্রবেশ ঘটবে।
৫. ব্যতিক্রমে আছে। পাত্রপাত্রী বসে আছে মঞ্চ আলো করে। কোণ / দ্বিতীয় কোণ এখানে প্রয়োজন নেই। অন্যেরা এই সময় এলে / গেলে সেই প্রশ্ন উঠবে।

কোতোয়াল প্রবেশ করছেন। কোণ/দ্বিতীয় কোণে থাকবার সময় এঁরা নগরীর বিষাদাচ্ছন্ন রূপ দেখলেন। সুতরাং তাড়াতাড়ি করবার প্রয়োজন। কুবলয়াশ্ব মা-বাবাকে প্রণাম করলেন। তখন, 'সবিস্ময়ং রাজারাজ্ঞী আলিঙ্গন কএ মথা চুম্বন্নাহ্'।[১] কুবলয়াশ্ব তাঁর দেরীর কারণ বললেন। তখন 'রাজারাজ্ঞী, পরস্পর মুখ হেরি স্থগিত ভেল।'[২] শত্রুজিৎ সব বৃত্তান্ত বলে মদালসার প্রাণত্যাগের কথা জানালেন। এর পর কুবলয়াশ্বের বিলাপগীত। তিনিও প্রাণত্যাগ করবেন ঠিক করলেন। একটি গীতে তিনি কাকণ্য প্রকাশ করলেন। আর একটি গীতে জানালেন, 'হমহু গলর থাএ তেজব পরাণে।' 'ইতি ভূমৌ পততি।' একজন ব্রাহ্মণ উপস্থিত ছিলেন। তিনি দুর্জনের স্বভাবের কথা বললেন। দুর্জনের কাপট্যে সৎ-লোকের এ ধরনের বিলাপ করা উচিত নয়। ঋতধ্বজ প্রবোধ মানছেন না। মদালসা যখন তাঁর মৃত্যু সংবাদ শুনে প্রাণত্যাগ করেছেন তিনিও তাহলে তাই করবেন। ব্রাহ্মণঋষি প্রাণত্যাগ করতে নিষেধ করলেন। তখন 'জমনীপট্টং দত্বা সর্বে নিস্‌সরন্তি।' ত্রয়োদশ দৃশ্যের সমাপ্তি।[৩]

চতুর্দশ দৃশ্যে কম্বল-অশ্বতরের এবং তাঁদের পরিবারবর্গের প্রবেশ। অসুর-বিনাশিনীর বন্দনা। কম্বলের দুই পুত্র মর্ত্যলোকে কৌতুক করতে গেলেন।[৪] কম্বল ইত্যাদি পুত্রদের মর্ত্যলোকে যাওয়ার জন্য খুশী হলেন। চতুর্দশ দৃশ্যের সমাপ্তি।[৫]

পঞ্চদশ দৃশ্যে 'জমনিকা' দিয়ে কুবলয়াশ্ব প্রবেশ করলেন। ব্রাহ্মণও আছেন। প্রবেশ করছেন নাগ কম্বলের পুত্রদ্বয়। কুবলয়াশ্ব নাগপুত্রদ্বয়কে আলিঙ্গন করলেন। তিনি নাগপুত্রদের নিজের দুঃখের কথা বললেন। তিনি যে অন্য স্ত্রী গ্রহণ করবেন না সেকথাও জানালেন। তারপর গানে তাঁর কষ্টের কথা জানালেন। নাগপুত্রেরা বললেন যা সৃষ্টি হচ্ছে তার বিনাশও আছে। সুতরাং ধৈর্য ধরতে হবে। গানেও তাঁরা সেই কথাই বললেন।[৬] এঁদের কথায় কুবলয়াশ্ব প্রাণত্যাগ করবেন না ঠিক করলেন। তখন 'নাগপুত্ৰৌ গীতেন নিস্‌সরতঃ'।[৭] মঞ্চে ব্রাহ্মণ-ঋতধ্বজ।[৮] ঋতধ্বজ অন্তঃপুরে থাকতে চাইলেন।

১. ভাষায় নাট্যনির্দেশ পাচ্ছি। ২. ভাষায় নাট্যনির্দেশ। ৩. 'ত্রয়োদশ সম্বন্ধঃ'। ৪. প্রথম কোণ/দ্বিতীয় কোণ আছে। ৫. কিন্তু প্রবেশের সময় দৃশ্যের উল্লেখ ছিল না। 'চতুর্দশ সম্বন্ধঃ'। ৬. 'নৃপ জগজোতিমল জোগরস ভাবে'। কবির ভনিতাতে যোগশাস্ত্রের প্রতি কৌতূহল দেখা যায়। ৭. কোণ / দ্বিতীয় কোণ উল্লিখিত। ৮. এখানে এঁদের উপস্থিতি আকস্মিক। 'প্রবেশ' নির্দেশ নেই। কিছু ছাড় গেছে ?

কম্বল-নাগিনী সংবাদ।[১] কম্বল শৃংগার প্রার্থনা করলেন। তারপর কম্বল-অশ্বতরের কথোপকথন। তাঁরা দুজনেই কিছুক্ষণ ধবলগৃহে থাকতে চাইলেন।[২] কুবলয়াশ্বও জমনিকা দিয়ে প্রস্থান করলেন।[৩] পঞ্চদশ দৃশ্যের সমাপ্তি।[৪]

ষোড়শ দৃশ্যে প্রবেশ করলেন কম্বল-অশ্বতর। নাগপুত্রেরা গান গাইতে গাইতে প্রবেশ করলেন।[৫] তাঁদের কাছে মদালসার মৃত্যুর কথা জানতে পেরে কম্বলাশ্বতর বললেন যে তাঁরা মদালসাকে বাঁচাবার চেষ্টা করতে পারতেন যদি তাঁর দেহ থাকত, অথবা তাঁর ভস্ম পাওয়া যেত। যাই হোক এ বড কঠিন কাজ। তাঁরা প্লক্ষাবতরণ তীর্থে গিয়ে তপস্যা করবেন। দেখবেন কিছু করতে পারেন কিনা। গান গাইতে গাইতে কম্বলাশ্বতর চলে গেলেন। জমনীপট্ট দিয়ে নাগপুত্রেরাও প্রস্থান করলেন। ষোড়শ দৃশ্যের সমাপ্তি।

কম্বলাশ্বতর গান গেয়ে প্রবেশ করছেন। প্লক্ষাবতরণ তীর্থ। তপস্যার যোগ্য স্থান। সরস্বতীর বন্দনা শুরু। এখানে তৃতীয় অঙ্কের সমাপ্তি,—'আজি তৃতীয়াঙ্ক ভেল, কিছু পরমেশ্বরীক স্মরণ করু।' এর পর একটি মাতৃবন্দনা।[৬]

চতুর্থ অঙ্ক ( 'অথ চতুর্থ দিবসে' ) সেই প্লক্ষাবতরণ তীর্থস্থান। কম্বলাশ্বতর সরস্বতীবন্দনা আরম্ভ করলেন। তখন 'প্রবিশতি বিমানেন সরস্বতী', আর দুই ভাই 'ভক্ত্যা সাষ্টাঙ্গপাতং প্রণমতঃ।' তারপর সরস্বতী স্তুতিগীতে সন্তুষ্ট হয়ে বর মাগতে বললেন। ভক্ত দুজন সবস্বতীর চরণকমল দেখেই সন্তুষ্ট। সরস্বতী আবার তাঁদের বর চাইতে বললেন। তখন তাঁরা মহাদেবকে সন্তুষ্ট করবার জন্য নৃত্যগীতবাদ্য ইত্যাদির করণ-কৌশল শিখিয়ে দিতে বললেন। সরস্বতী সেই বর দিলেন। 'ইত্যুক্ত্বা দেবী তেনৈব বিমানেনান্তর্ধানং করোতি ॥' কম্বলাশ্বতর কোণ / দ্বিতীয় কোণ দিয়ে কৈলাসে চললেন মহাদেববন্দনার জন্য। এখানে সপ্তদশ সম্বন্ধঃ।

অষ্টাদশ দৃশ্যে মহাদেব প্রবেশ-গীত। 'ভগত কারণে হমে দেল পরবেশে'।[৭] মহাদেব-পার্বতী সকলকে নিয়ে বসলেন। এমন সময় 'কম্বলাশ্বতরৌ গৌডামালব

১. এখানে নাট্যনির্দেশ আছে 'কংবলাশ্বতরৌ জমনিকাং দত্ত্বা প্রবিশতি ।। দবলন দুংহায় ।। অশ্বতর পিংচ্ছোয় ।। কোণ জাযা।' ২ দুইজন=কম্বল-নাগিনী ? না, কম্বল-অশ্বতর ? ৩. কুবলয়াশ্ব কি তাহলে এতক্ষণ মঞ্চে ? মঞ্চনির্দেশে কিছু গোলমাল আছে। ৪ 'পংচদশ সংবংধঃ।' ৫. 'কোণ / দ্বিতীয় কোণ'। ৬ 'ইতি তৃতীয় দিবসে'। ৭. গান শেষে নাট্যনির্দেশ 'মহাদেব পরিক্ষেপণ দুংহায়।'

রাগ পরতালেন প্রবিশতঃ'। কোণ / দ্বিতীয় কোণ হয়ে এরা এলেন। হরগৌরীকে প্রণাম করলেন। তাঁরা একের পর এক গানে হরগৌরীকে সন্তুষ্ট করতে লাগলেন। এখানে ইতি 'চতুর্থ দিবসে'।[১]

মহাদেব সন্তুষ্ট হলেন। তিনি বর দিতে চাইলেন। তখন তাঁরা মদালসার উৎপত্তি প্রার্থনা করলেন। মহাদেবও বললেন এ কঠিন কর্ম। যাই হোক তিনি কম্বলকে বললেন বাড়ী গিয়ে তিনি যেন মদালসার উৎপত্তির জন্য এক 'পার্বণ' করেন। মদালসার কামনা করে তিনি যেন মধ্যম ফণায় পিণ্ড ভোজন করেন। 'তদুত্তর তোহরা মধ্যম ফণা সঞো নিশ্বাসে মদালসা উৎপন্ন হোইত্তি।' কম্বলাশ্বতর প্রণাম করে বাড়ী রওনা হলেন। মহাদেব-পার্বতীও নিষ্ক্রান্ত হলেন। এখানে অষ্টাদশ দৃশ্য শেষ।

ঊনবিংশ দৃশ্যে নাগপুত্রদ্বয়ের জমনিকা দিয়ে প্রবেশ। তাঁদের পিতা আসছেন না কেন, এজন্য তাঁরা উদ্বিগ্ন। এমন সময় নাগরাজদ্বয়ের প্রবেশ। পিতা পুত্রের সাক্ষাৎ হল। কম্বলাশ্বতর পুত্রদ্বয়কে রাজপুত্র ঋতধ্বজকে আনতে বললেন। দুই পুত্র চলে গেলেন। তারপর মহাদেবের নির্দেশমত কম্বল অশ্বতরকে পিণ্ডদান করতে বললেন। কম্বল পিণ্ড খাওয়ার পর তাঁর নিশ্বাসের সঙ্গে এক কন্যা উৎপন্ন হল। তাকে গুপ্তস্থানে রাখা হল। জমনীপট্ট দিয়ে উভয়ে চলে গেলেন। ঊনবিংশ দৃশ্যের সমাপ্তি।

জমনীপট্ট দিয়ে কুবলয়াশ্বের প্রবেশ। নাগপুত্রেরা আসছেন না দেখে চিন্তিত। নাগপুত্রেরা প্রবেশ করলেন। তাঁরা কুবলয়াশ্বকে নাগপুরে আমন্ত্রণ জানালেন। কুবলয়াশ্ব তাঁদের সঙ্গে যেতে রাজী হলেন। 'গৌরীরাগেণ চোকতালেন কুবলয়াশ্বনাগপুত্রৌ নিস্‌সরতঃ।' গোমতী নদীর কাছ দিয়ে তারা নাগপুরে চললেন। এখানে বিংশতিতম দৃশ্যের সমাপ্তি।

একবিংশতি দৃশ্যে কম্বলাশ্বতর সপরিবারে প্রবেশ করলেন। ঋতধ্বজকে গ্রহণ করবার জন্য তাঁরা প্রস্তুত হচ্ছেন। মদালসাকে 'কপড়ঘরে' লুকিয়ে রাখা হল। নাগপুত্র এবং ঋতধ্বজ প্রবেশ করলেন। এঁরা সকলেই নাগরাজদ্বয়কে নমস্কার করলেন। কম্বল এঁদের স্নান ভোজন করতে বললেন। ষোড়শো-পচারে ঋতধ্বজের আহারের ব্যবস্থা হল। ঋতধ্বজ এত আয়োজন দেখে

১. চতুর্থ দিবসের ব্যাপার খুব দীর্ঘ নয়। লক্ষণীয় 'চতুর্থ অঙ্ক ভেল' এ কথাও নেই।

লৌকিকতা করে বললেন তাঁর নিজের বাড়ী এবং এ বাড়ীতে কোনো তফাৎ নেই।[১] কম্বল বললেন তুমি ইষ্টবস্তু মাগ। নাগপুত্র তখন কুবলয়াশ্বের স্ত্রী মদালসাহরণের করুণ কাহিনী শোনালেন। এবং পিতাকে বললেন যদি কুবলয়াশ্ব মদালসা ফিরে পান তবেই তিনি সন্তুষ্ট হবেন। কম্বল বললেন এ অসম্ভব কার্য। কেবলমাত্র মায়ার দ্বারা এ সম্ভব। কুবলয়াশ্ব মায়া-মদালসাই দেখতে চাইলেন। তখন কম্বল অশ্বতরকে 'কপড়ঘর' থেকে মদালসাকে বার করতে বললেন। মদালসাকে দেখে কুবলয়াশ্ব 'হস্তে গ্রহীতুমিচ্ছতি'। কম্বল 'মায়া মদালসা' স্পর্শ করতে বারণ করলেন। কুবলয়াশ্ব মূর্ছা গেলেন। কম্বল সান্ত্বনা দিলে কুবলয়াশ্ব গান ধরলেন 'ভল ভল কুদিবস গেলা।' কম্বলও গানে জানিয়ে দিলেন যে মহাদেবকে সন্তুষ্ট করে মদালসাকে পাওয়া গেছে। এ মায়া-মদালসা নয়। তারপর মদালসাকে সমর্পণ করলেন। কুবলয়াশ্ব-মদালসা নিষ্ক্রান্ত হচ্ছেন। কোণ / দ্বিতীয় কোণে যেতে যেতে এঁরা পূর্বকথা স্মরণ করলেন। তারপর নাগরাজ সপরিবারে প্রস্থান করছেন। এখানে 'একবিংশতিতমঃ সম্বন্ধঃ।'

দ্বাবিংশ দৃশ্যে শত্রুজিৎ সপরিবারে উপস্থিত। পুত্রের জন্য উৎকণ্ঠা প্রকাশ করছেন রাজা। এমন সময় কুবলয়াশ্ব-মদালসার প্রবেশ। কোণ / দ্বিতীয় কোণ হয়ে কুবলয়াশ্ব-মদালসা রাজধানীতে মা-বাবার কাছে ফিরে আসছেন বলে আনন্দ প্রকাশ। মদালসার সনাথ হবার জন্য আনন্দ। তারপর তাঁরা মা-বাপকে প্রণাম করলেন। তারপর কুবলয়াশ্ব বললেন নাগরাজ বার বছর প্লক্ষাবতরণ তীর্থে সরস্বতীবন্দনা করে গানবিদ্যা শিখে মহাদেবকে সন্তুষ্ট করে মদালসাকে উৎপন্ন করেছেন এবং সেই মদালসাকে তিনি পেয়েছেন। রাজা 'উৎসাহ গীত' গাইলেন। পুত্র-পুত্রবধূকে ধবলগৃহে থাকতে বলে নিজেরা অন্য ধবলগৃহের দিকে রওনা হলেন। এখানে কুবলয়াশ্ব-মদালসার সখীর সঙ্গে কিছু কথাবার্তা হল। সখী গান গাইলে। তারপর তাঁরা আলেখ্য দর্শন করতে লাগলেন। 'নীল হরিত পীত সিত কত রঙ্গে / নিজ করে লিখু জনি জতনে অনঙ্গে ॥' কুবলয়াশ্ব-মদালসার শৃঙ্গারগীত। এমন সময় 'ততঃ প্রবিশ্য প্রহাসিকা মদালসাঙ্গে হস্তং দদাতি, কুবলয়াশ্বঃ প্রমাদাৎ প্রহস্তং গৃহ্লাতি।' প্রহাসিকার সঙ্গে কুবলয়াশ্বের রসালাপ। (হাস্যরসের জন্য এই চরিত্রের

১. এসব উক্তিতে সাধারণ মানুষের সাধারণ কথা ধ্বনিত।

অবতারণা। প্রহাসিকার বড়াগ্নির মত রূপ)।[১] এই রস নিয়ে কিঞ্চিৎ কৌতুক। 'ততপ্রহাসিকা গলহস্তেন নিস্‌সরতি।' তারপর কুবলয়াশ্ব-মদালসা বাপ-মাকে নমস্কার করতে চাইলেন।[২] কোণে / দ্বিতীয় কোণে। দ্বাবিংশতিতম দৃশ্য শেষ।

ত্রয়োবিংশ দৃশ্যে রাজারাজ্ঞী জমনিকা দিয়ে প্রবেশ করলেন। কুবলয়াশ্ব-মদালসার প্রবেশ। রাজা পুত্র-পুত্রবধূকে দেখে নানা কথা বলে 'শান্তিরস গীত' গাইলেন। আরও একটি 'শান্তিরসগীত'। তারপর মাতাপিতাবন্দনা। দেবতাবন্দনা। ভবানীবন্দনা। 'এ নাট্যে ভবানী শঙ্কর প্রীত হোঅথু, শ্রীশ্রীমহারাজ জয়জগজ্জ্যোতির্মল্লদেবকা উত্তরোত্তর পুত্রপৌত্রাদি সপ্তাঙ্গ রাজ্যলক্ষ্মী বলবাহনাদি সমৃদ্ধিরস্তু।' তারপর আরাত্রিক গীত। ত্রয়োবিংশতিতম দৃশ্যের সমাপ্তি। তারপর সমগ্র নাট্যের সারসংকলন।

## ১১। নাট্যপ্রকরণ

মুদিত-কুবলয়াশ্ব নাটক ও ললিত-কুবলয়াশ্ব নাটক দুটির আরম্ভে মঙ্গলাচরণ শ্লোক আছে। নাটকের মঙ্গলাচারণ শ্লোকের নাম 'ভিত্তি শ্লোক'। মুদিত-কুবলয়াশ্ব নাটকে অবশ্য এক ছত্রে অর্ধনারীশ্বর শিবের বন্দনাও পাই। মুদিত-কুবলয়াশ্ব নাটকে নাট্যপদ্ধতিক্রমের বিস্তৃত বর্ণনা আছে। 'প্রথমতঃ পদ্ধতিক্রমেণ নৃত্যারম্ভে রঙ্গভূমিপূজাদি সর্বং কর্তব্যম্॥ তদনন্তরং তালধরগায়নতত-বিততাদিবাদ্যযুক্তবাদকৈর্বামস্বরানুসারেণ বামপাদং প্রথমতো দত্ত্বা মূলমূর্চ্ছার্থ রংগং প্রবিশ্য সাধিতাঞ্জনেন তিলকং কর্তব্যম্॥ ততস্তালত্রয়ং দত্ত্বা বাদ্যং বাদয়িত্বা দেবতাবন্দনং কর্তব্যম্॥ ততো নান্দীগীতং গাতব্যম্॥ তদ্যথা॥' এসব নাটকে গান বাজনার যে বিস্তৃত ভূমিকা ছিল এই বিবরণ থেকে তা জানতে পারি। একটি গানের পর 'জমনিকা' ( যবনিকা ) রেখে অথবা খাটিয়ে ডান হাতে, জ্ঞান মুদ্রা করে, জমনিকাপট্ট ছুঁয়ে সূত্রধার নান্দীশ্লোক পড়বে। এখানে একটি দেবীবন্দনা আছে। তারপরই মহাদেববন্দনা শ্লোক। এর পর সূত্রধারের প্রবেশ। তিনি একটি গান ('গণপতি মনে গণি ভজিলো চরণে' ) ও একটি শ্লোক পাঠ করে ফুলের মালা ছুঁড়ে ফেলে ফেলে ( গানের ) কথানুসারে

১. শ্রীকৃষ্ণকীর্তন।
২. 'দবনল'।

নাচবেন। তারপর নেপথ্যের দিকে চেয়ে 'প্রিয়ে এদিকে এখন' বলবেন। রাগবাদ্য শব্দ হতে হতে নটীর প্রবেশ। নটী বলবেন 'কি কাজ আজ্ঞা করুন।' সূত্রধার বলবেন এখানে সজ্জনরা মিলিত হয়েছেন ভগবতীর মহোৎসব উপলক্ষে। নটীর প্রশ্ন 'কোন্ রাজা?' তখন সূত্রধার রাজপুরীর বর্ণনা দেবেন ('সোর-হ দুবারহি পুরল পগারে')। তারপর রাজ বর্ণনা ('রঘুকুল বিমল কমল পরগাস')। বংশমণি এর পরই নেপালের মল্লরাজাদের দীর্ঘ তালিকা দিয়েছেন। বলা বাহুল্য অন্যান্য নাটকে বংশাবলীর এরকম বিস্তৃত বর্ণনা নেই। যাই হোক নটী মল্লরাজাদের খ্যাতি শুনে সন্তুষ্ট হলেন। তারপর বললেন 'ঐ মহারাজাধিরাজ কাব্যগান্ধর্বকলাশাস্ত্রনীতিনিপুণ, অতি বিদগ্ধ কওন অভিনয় অনুরক্ত, হোএতাহ্'। সূত্রধার চিন্তা করে বললেন 'মৈথিল ভারদ্বাজ গোত্র কবিপণ্ডিত শ্রীরামচন্দ্রশর্মপুত্র শ্রীবংশমণি উঝাএে কএল, জে মোএে কহিঅএলাহু, তহ্নিহি কুবলয়াশ্ব মদালসাক চরিত্র নাম নাটক সে নাচহ।' নটী বলছেন 'ঐ উত্তম অবলিম্বে ই পাত্র কাচ্ছএ।'[১] তারপর রাজ আদেশের কথা এবং রাজাজ্ঞায় নাট্যাভিনয় যেন ভালভাবে হয় তার জন্য সূত্রধার যত্ন নেবেন এই ঘোষণা করে নিষ্ক্রমণ করলেন। মুদিত-কুবলয়াশ্ব নাটকে এর পর প্রথম সম্বন্ধঃ অর্থাৎ দৃশ্য শেষ হয়েছে। কিন্তু ক্ষুদ্র একটি ক্রোড়াঙ্কে মহাদেব পার্বতী নন্দীভৃঙ্গী এবং প্রমথগণের প্রবেশ দেখতে পাই। পার্বতীর বরদায়িনী রূপের পরিচয় এই অংশে দেওয়া হয়েছে। এই ক্ষুদ্র দৃশ্যটিকে বিষ্কম্ভক বলা যেতে পারে।

ললিত-কুবলয়াশ্ব নাটকে নাট্যপদ্ধতির বিস্তৃত বর্ণনা নেই। মহাদেব-বন্দনার পরই সূত্রধারের প্রবেশ ('প্রথমহি সুতরধার পরবেশে')। তারপর গণেশবন্দনা। এর পর নটীকে আহ্বান। সূত্রধার এবং নটীর সংলাপ সংস্কৃত-ভাষায় পাচ্ছি। সূত্রধার এবারে নাট্যোৎসবের কারণ বলছেন। 'ললিত-পট্টনাধিপতি শ্রীমহারাজাধিরাজেন শ্রীমচ্ছ্রীলোকনাথ প্রীত্যর্থমপৌর্বিক, সুবর্ণ-প্রণালীনির্মিতা তৎপ্রতিষ্ঠাযাত্রাপ্রসংগেনৈবামরাপুর্যাং সরসনৃত্যমেকং কারয়।' এর পর একটি সংস্কৃত শ্লোকে এবং ভাষাগানে রাজপুরীর বর্ণনা পাই।

১. 'সেকালে…নৃত্যাভিনয় দুই রকমের ছিল—পাত্র নৃত্য ও প্রেরণ নৃত্য। পুরানো বাঙ্গালা সাহিত্যে [ পাত্র নৃত্যকে ] কাচ ও ( 'পাত্র কাচ্ছ' ) বলা হইয়াছে এবং নাট-গীতে কোন পাত্রের বেশ গ্রহণকে বলা হইয়াছে কাচ কাচা। কাচ < কৃত্য ( অর্থাৎ যাহাতে উপযুক্ত সাজগোজ করিতে হয় )'।—শ্রীসুকুমার সেন, বাঙ্গালা সাহিত্যের ইতিহাস, পূর্বার্ধ।

তারপর লোকনাথবন্দনা। তারপর রাজবর্ণনা। রাজা শ্রীনিবাসের সংক্ষিপ্ত বংশাবলীর উল্লেখ এখানে আছে। এরপর নটী আজ কোন্ নাটক হবে প্রশ্ন করলে সূত্রধার বলছেন 'ঋতধ্বজঃ ক্ষত্রিয়বাহুবলাঃ মদালসোৎপত্তিকথাসমেতং / শম্ভোশ্চরিত্রং পরমং পবিত্রং তৌর্যত্রিকেন প্রকটীকরোমি।' এর পর নটী একটি গানে ('মদালসা উতপতি নৃতে করাইতে') নাটকের প্রসংগ বললেন। এখানেই প্রথমে দৃশ্যের (লূ) শেষ।

দুটি নাটকেরই সূচনা-অংশ সংস্কৃত নাটক অনুযায়ী। সংলাপে, শ্লোকে সংস্কৃতের বিস্তার। নেপালে প্রাপ্ত দ্বিতীয় পর্বের নাটকের আরম্ভ মোটামুটি এই রকমের। রাজপুরীর এবং রাজবর্ণনা সব নাটকেই পাওয়া যাচ্ছে। কোথাও কোথাও দেশবর্ণনাও পাই। কুঞ্জবিহার নাটকেও সূত্রধারের প্রবেশ এবং মহাদেববন্দনা পাই। সূত্রধার প্রস্থান করবার সময় বলে যাচ্ছেন 'কুঞ্জবিহার হরি সাজ রে / গোপা সবে হরখিত আজ রে'।[১]

তৃতীয় পর্বের নাটক কাশীনাথকৃত বিদ্যাবিলাপে সূত্রধারের প্রবেশের পর একটি ভাষা গান এবং পরে 'পুষ্পাংজলি শ্লোক'। মুদিত-কুবলয়াশ্ব নাটকে 'পুষ্পং ক্ষিপ্ত্বা' আছে।[২] কৃষ্ণদেবকৃত মহাভারত নাটকে নান্দীশ্লোক এবং নান্দীগান পাই (গৌরী-শোভিত-তনু ফণিপতি হারে। / শশধর শেখ(ষ)র সুরগণ সারে॥)। তারপর সূত্রধারের প্রবেশ, একটি গান এবং 'পুষ্পাংজলি শ্লোক'। গণেশের রামচরিত্র নাটকেও সূত্রধার এবং নটীর উপস্থিতি দেখতে পাই। সূত্রধার সঙ্গীত তাল ইত্যাদির উল্লেখ করে ভগবতীর বন্দনা করছেন। ধনপতির মাধবানল-কামকন্দলাতে সূত্রধার-নটীর উপস্থিতি দেখি। আবার ললিত-কুবলয়াশ্ব নাটকের মত সূত্রধার-নটী প্রস্থান করলে মহাদেবাদির প্রবেশ ('নটসদন হর ত্রিভুবননাথ / পরবেশ দেল লয় নিয়গণ সাথ॥')।

১. প্রবোধচন্দ্র বাগচী, পরিচয়, 'একখানি প্রাচীন নাটক'।
২. নন্দিকেশ্বরের অভিনয়দর্পণে আছে

> বিঘ্নানাং নাশনং কর্তুং ভূতানাং রক্ষণায় চ।
> দেবানাং তুষ্টয়ে চাপি প্রেক্ষকাণাং বিভূতয়ে ॥ ৩৩ ॥
> শ্রেয়সে নায়কস্যাত্র পাত্রসংরক্ষণায় চ।
> আচার্যশিক্ষাসিদ্ধ্যর্থং পুষ্পাঞ্জলিমথারভেৎ ॥ ৩৪ ॥

এসব নাটকে রাজপুরী এবং রাজবর্ণনা অবশ্যই আছে। বিদ্যাবিলাপে পাই

রঘুকুল-কমল-প্রকাশন ভূপে।
অবতরু দিনমণিরূপে ॥
নৃপ ভূপতীন্দ্র মল্ল মদন-সুসাজ।
মহিমণ্ডল-যুবরাজ ॥

রাজপুরী কিরূপ ?

সুরপুর তহ ভল তুহিনগিরিক লগ
অচ্ছ ভগতাপুরি নামে ॥
ওতহি নীতি-নাটক রসভাব ॥ ধ্রু ॥
বেদপুরাণ ধুনি করয় পণ্ডিতজন
দেখইতে বড় অভিরামে ॥

মহাভারত নাটকে পাই রাজবর্ণনা

তরনিকুলমণি ভূপতীন্দ্ররাজে
মদন-অধিক-রুচি অনুপম সুন্দর
উগল ধরণি দ্বিজরাজে ॥ ধ্রু ॥

দেশবর্ণনা এই রকম

ভগত নগরবর
রুচির মনোহর ওতয় ভগবতি ধাম।
ভুবন বিদিত পুর
অনুপম মন্দির
বসয় সুজন অভিরাম॥
সুরবরনগর-সমান-সুন্দর ॥ ধ্রু ॥

গণেশের রামচরিত্রের রাজবর্ণনা

বিদিত ধরাপতি
মল্ল শ্রীরণজিত
সুন্দর করেন বিলাসে।
বিশ্বলক্ষ্মিমিসুত
গুণ-গুণ-সাগর
যার যশ নিখিল প্রকাশে ॥

দেশবর্ণনা

জগতাপুরি( ল )নে শোভা দেখিয়া অমরাবতি
লা( বা )জে তেজিয়া গেলা সুরধাম।
সুনো প্রভু সে দেশ বড়ো অভিরাম ।। ধ্রু ।।

মাধবানল-কামকন্দলাতে রাজবর্ণনা আছে, দেশবর্ণনাও পাই।[১]

রামভদ্রের 'গোপীচন্দ্র নাটকে' সূত্রধারের প্রবেশ দেখতে পাই না। কিন্তু ললিতাপুরীর বর্ণনা রাজা গোপীচন্দ্রের মুখে শুনতে পাই

কৈলাস ইতর ললিতাপুরী [ই জে]
সংবর রিপু অরি সিদ্ধি-নরহরি-রাজে
অনুপম লেখিমা গিরিরাজ সমানে
তে দরশ ধনে প্রজা প্রথম সমানে ।।[২]

পূর্বরঙ্গের এই বিস্তৃত রূপ সব নাটকে একই রকম নয়। ভূপতীন্দ্রমল্ল ও রণজিতমল্লের সময়ে অভিনীত নাটকে পূর্বরঙ্গের জটিলতা কমে গিয়েছিল মনে হয়। সংস্কৃত নাটকে সূত্রধার অথবা স্থাপককে দিয়ে এরকম রাজবর্ণনা বা দেশবর্ণনা করানো হয় না। নান্দীশ্লোকও মুদিত-কুবলয়াশ্ব নাটকে সূত্রধারের দ্বারা উচ্চারিত হচ্ছে। ললিত-কুবলয়াশ্ব নাটকে মঙ্গলাচরণ শ্লোক কে পাঠ করলেন জানা যাচ্ছে না। অবশ্য নেপথ্য থেকে সূত্রধার কিংবা অন্য কেউ এই মঙ্গলাচরণ শ্লোক পাঠ করে থাকতে পারেন। সংস্কৃত নাটকে সেই রকম ব্যবস্থাই দেওয়া হয়।[৩]

ভাষা নাটকের অভিনবত্ব দেখা দিল পাত্রপাত্রীর প্রবেশে এবং আত্ম-পরিচয় দানে।

রামভদ্রের 'হরিশ্চন্দ্র নৃত্য' নাটকে রাজা হরিশ্চন্দ্রের প্রবেশবার্তা গানে পাই সেই সঙ্গে তার পরিচয়ও

১. ননীগোপাল বন্দ্যোপাধ্যায় সম্পাদিত 'নেপালে বাঙ্গালা নাটক' গ্রন্থ থেকে সূত্রধারনটী-প্রসঙ্গ, রাজবর্ণনা, দেশবর্ণনা সংগৃহীত।

২. শ্রীতারাপদ মুখোপাধ্যায়, গোপীচন্দ্র নাটক, পৃ ২। শ্রীসুকুমার সেন মনে করেন রাজা 'রাজবেশী সূত্রধার'। দ্রষ্টব্য, শ্রীসুকুমার সেন, 'নট, নাট্য নাটক।

৩. A. B. Keith, The Sanskrit Drama, pp 339-344

রাজা হরিশ্চন্দ্র দিল পরবেশ।
জাক-মনহু ন পাপ কলেশ॥
ধরম ছাড়ি অধরম নাহি জান।
আতমা সহিত পুত বহু দান॥
সূর্যবংশ জনম রঘুবংশ।
জনি অবতরু নারায়ণ অংশ॥

তারপর রাজা হরিশ্চন্দ্র সংস্কৃতে আত্মপরিচয় দিচ্ছেন। তা এই রকম

সমস্ত পৃথ্বীপতিরগ্রগন্তা
যুদ্ধে ধনে শ্রীদশমোঽহতিদাতা।
গুণেন বাচা যশসাদ্বিতীয়ঃ
সোঽহং হরিশ্চন্দ্র ইহাগতোঽস্মি॥

এহি ভূমণ্ডল মধ্যে সমুদ্রাবধি রাজ্য প্রতিপালন করিয়া থাকিলেন হমর সমান পুণ্যবন্ত দাতা রাজা কোন আছে।

হরিশ্চন্দ্রপুত্র রোহিদাসও এভাবে আত্মপরিচয় দিচ্ছেন। রানীর আত্মপরিচয়ও অনুরূপ। মুদিত-কুবলয়াশ্ব ও ললিত-কুবলযাশ্ব নাটকেও পাত্রপাত্রীর প্রবেশ ও আত্মপরিচয়দান এভাবেই ঘটেছে। নৃপতি শত্রুজিৎ-প্রবেশবার্তা একটি গানে পাই। 'নৃপতি শতুরজিতে দেল পরবেশ' (মু, কু)। আরও একটি গান গেয়ে তিনি আত্মপরিচয় শেষ করলেন। পরে বললেন 'হে প্রিয়ে এহন রাজা মোএ শত্রুজিৎ' (মু, কু)। তারপর একটি সংস্কৃত শ্লোকে তিনি আরও কিছু নিজের গুণাবলীর কথা বললেন। রানী, কুবলয়াশ্ব, মন্ত্রী, কোতোয়াল সকলেই সংস্কৃত শ্লোকে আত্মপরিচয় শেষ করলেন। যে-কোনো নূতন চরিত্রের অবতারণা করা হলে তার পরিচয় কর্তব্য। ললিত-কুবলয়াশ্ব নাটকেও একই রকম ভাবে প্রবেশবার্তা এবং পরিচয়জ্ঞাপক শ্লোক দেওয়া আছে। 'নৃপতি শতুরজিত দেল পরবেশ। / রানী-রাজসুত সখী সহিত সুবেশ।' তারপর রাজা শত্রুজিৎ সংস্কৃত শ্লোকে আত্মপরিচয় দিলেন। 'সর্বলোকসমতাবিধায়কঃ ক্রূরকর্মকৃত দুর্জনান্তকঃ। / সামদানভেদতার্কিকঃ শত্রুজিন্নৃপতিরেষ ধার্মিকঃ।' পরবর্তীকালের নাটকে সংস্কৃত শ্লোক নেই। কিন্তু প্রবেশে ও আত্মপরিচয়ে পূর্ববর্তী নাটকের রীতিই অনুসৃত। যেমন বিদ্যাবিলাপ নাটকে পাই 'গুণসাগরাদিপ্রবেশ॥' তারপরই গানে পরিচয়জ্ঞাপন

কহুর ॥ একতালি ॥

সাগরতুলগুণ গুণক নিধান।
বিদিতভুবনতর কেও নহি আন ॥
কলাবতি প্রিয়া সংগে কবব প্রবেশ।
অনুপম অচ্ছ মোর রত্নাপুরী দেশ ॥

ঐ নাটকেই আছে 'বীরসিংহরাজাদি প্রবেশ।' তারপর পরিচয় 'প্রবল নরাধিপ উজ্ঞায়িনী ভূপে। / প্রবেশ করল হমে (সে) সে( ম )সরূপে ॥' মহাভারত নাটকের প্রবেশ বর্ণনা উদ্ধার করি। 'ধৃতরাষ্ট্রাদি সর্বে প্রবেশ।' এর পর গান

নরপতি ধৃতরাষ্ট্র, গান্ধারি সহিতে, ভীষ্ম উদারে।
পাণ্ডু বিদুর প্রবীণে, নয়বিদ সংজয় গুণক অধারে ॥
শশিতুল মোর যশ, পুরল দিগন্ত ধবলিত ভেল।
সবে ত্রিভুবন রাজা, প্রতাপতাপিতবিপু, চহুদিশ গেল ॥
সব মিলি, নটগৃহ কক পবেবেশ, রহব সুসাজে।
কুন্তি-মাদ্রি-সংযুত, শকুনি সুবীর, ভূপতীন্দ্র কহ কী আন রাজে ॥

এঁরা যে সমবেত হয়ে প্রবেশ করতেন তার ইঙ্গিত পাচ্ছি 'রহব সুসাজে' উক্তিতে। সাজ-সজ্জার উপর খুবই গুরুত্ব দেওয়া হত। যেমন, ব্যাস বলছেন 'নটনভূমি এহে রহব সুবেশ', 'ভেতব ততয় সুবেশ।' রঙ্গমঞ্চকে নটঘব রংগভূমি নটনভূমি বলা হত। রামচরিত্রে আছে 'নটন-ভবন অবে, দিলেন প্রবেশ। / পরিধান সুবসন সুললিত বেশ।' অথবা 'রংগভূমি, দশরথ দিলেন প্রবেশ। / প্রবল নৃপতি মানে জাহার নিদেশ ॥ অন্যত্র 'তনুহি অতনুতুল গোবিন্দ চন্দ। / পরবেশ ময় নট-ভবন সানন্দ' (মাধবানল-কামকন্দলা)।[১] এখন, পাত্রপাত্রীর এই প্রবেশবার্তা ও আত্মপরিচয়জ্ঞাপন কে দিতেন। ক্রিয়াপদগুলি প্রথম পুরুষে আছে। আবার উত্তম পুরুষেও পাই। যতদূর বুঝি এসব উক্তি পাত্রপাত্রীরই। যদি পুতুলনাচ হয় তবে এসব উক্তি অধিকারীরও হতে পারে।

১. বংশমণির মুদিত-কুবলয়াশ্ব নাটকে অবশ্য সংস্কৃতে প্রবেশ-প্রস্থানের উল্লেখ আছে। যেমন 'কুবলয়াশ্ব মদালসো মালব রাগ একতালেন প্রবিশতঃ।' 'রাজা রাজ্ঞী গীতেন নিস্ক্রান্তঃ।' কিছু নাট্যনির্দেশও আছে সংস্কৃতে 'কুবল(য়া)শ্ব মদালসা মাতা পিতরৌ প্রণমতঃ ॥ পিতা, পুত্র মদালসা রাজ্ঞী, পরস্পরং অঙ্গমলিকাং কুর্বন্তি।'

সংস্কৃত নাটকের মত ভাষা নাটকেরও অঙ্কসংখ্যা নির্দিষ্ট নয়। কোনো নাটক তিন অঙ্কে কোনো নাটক পাঁচ অঙ্কে আবার কোনো নাটক তেইশটি অঙ্কে সমাপ্ত। তেতাল্লিশ অঙ্কের রামায়ণ নাটকের উল্লেখ করেছেন প্রবোধচন্দ্র বাগচী। মুদিত-কুবলয়াশ্ব নাটকে অঙ্ক অর্থে 'দিবস' পাচ্ছি। দৃশ্য অর্থে 'সম্বন্ধ'। প্রথম দিবসে সাতটি সম্বন্ধ। দ্বিতীয় দিবসে 'অষ্টম সম্বন্ধ' দুটি দৃশ্যে বিভক্ত হয়েছে। সম্ভবত দ্বিতীয়টি নবম হবে। তৃতীয় দিবসে আটটি সম্বন্ধ। চতুর্থ দিবসে দুটি সম্বন্ধ। পঞ্চম দিবসের উল্লেখ নেই। কিন্তু পঞ্চম দিবস থাকা সম্ভব। পঞ্চম দিবসে পাঁচটি সম্বন্ধ। পুথির শেষে বংশমণি 'ততস্ত-ন্নাটকস্যানুক্রমণিকা কথ্যতে' বলে দৃশ্য অঙ্কের সারসংকলন করেছিলেন। মুদিত-কুবলয়াশ্ব নাটকে 'নেওয়ারি' নির্দেশ 'লূ'ও পাওয়া যায়। 'লূ'র আলোচনা পরে করছি। ললিত-কুবলয়াশ্ব নাটক তিন অঙ্কে সমাপ্ত। 'মোহনি সাধন তীনি আঁক নৃত্য করে / শংকর তনয় রামভদ্র দ্বিজবরে ॥' দৃশ্য অর্থে 'লূ' ব্যবহার করেছেন নাট্যকার। প্রথম অঙ্কে সাতটি লূ। প্রথম লূ সংখ্যাবিহীন। দ্বিতীয় অঙ্কে পাঁচটি লূ। তৃতীয় অঙ্কে ছয়টি লূ। গোপীচন্দ্র নাটকও তিন অঙ্কে (?) সমাপ্ত। প্রথম অঙ্কে এগারোটি লূ, দ্বিতীয় অঙ্কে লূ'র উল্লেখ নেই। প্রথম অঙ্কের পর কিছু দৃশ্য লূ'র উল্লেখ ব্যতিরেকেই এগিয়ে গেছে। তারপর হঠাৎ লূ আরম্ভ হয়েছে। মধ্যবর্তী অংশটি দ্বিতীয় অঙ্ক হওয়া সম্ভব। তৃতীয় অঙ্কে লূ ছয়টি।

পাটনে যে সব নাটক লেখা হয়েছিল কেবল সে সব নাটকেই দৃশ্য অর্থে 'লূ' ব্যবহৃত হয়েছে এ কথা ঠিক বলে মনে হয় না।[১] কেননা মুদিত-কুবলয়াশ্ব নাটক ভাতগাঁও-এ লেখা হয়েছিল। সে নাটকেও 'লূ' মেলে। এখন পরবর্তীকালে যে সব নাটক পাই সেগুলিতে 'লূ'র উল্লেখ নেই। বিদ্যাবিলাপে অঙ্ক এবং দিবস দুই-ই পাই। সম্ভবতঃ দিবস ও অঙ্ক একই অর্থে প্রযুক্ত। মহাভারত নাটকেও দিবস ও অঙ্ক পাই। রামচরিত্র নাটকে খণ্ড আছে। খণ্ড অর্থ অঙ্ক হওয়া সম্ভব। মাধবানল-কামকন্দলা নাটকে অঙ্ক এবং দিবস দুই-ই পাই। এখানেও অঙ্ক দিবস একই অর্থে প্রযুক্ত। প্রবোধচন্দ্র বাগচী রামায়ণ নাটক সম্বন্ধে বলেছেন যে এ নাটকটি বহুদিন ধরে অভিনীত হয়েছিল। তাহলে কি এক এক দিনে এক এক 'দিবস' অভিনীত হত ?

১. শ্রীতারাপদ মুখোপাধ্যায় এই মত পোষণ করেন।

ভাষা নাটকে গুরুতর সমস্যার সৃষ্টি হয়েছে নাট্যনির্দেশের অর্থগ্রহণে। ইতিপুর্বে যাঁরা ভাষা নাটক নিয়ে আলোচনা করেছেন তাঁরা কেউ-ই এগুলির অর্থ করতে পারেন নি। আমরা কিছু নাট্যনির্দেশ তুলে দিচ্ছি। মুদিত-কুবলয়াশ্ব নাটকে পাই, দ্বিতীয় রানী দবল দুংহায়, মহাদেব পরিক্ষেপণ দুংভায়, দবলন পিহায়। ললিত-কুবলয়াশ্ব নাটকে নেওয়ারি নির্দেশ অত্যন্ত বেশি। যেমন হুবয়াথেং খবকোণয়া ভাসা, সুমধ্যমা পনি অন্তপুরি বং, বয়াং হ, সুমুখী থালথ্যাত বং দবল, রাজা বব দবল, থন রাক্ষস বব হুবয়াধাভং, গ্যাহহালাবথোয়া, ববক্কং, থন মে হুবথ্ ধাতং, পনি ক্কং বব, হুবথ্ মে, যজ্ঞ পাহ্ব মে, সকল্যাং বং, জব খবকোণ সং ধা, থন রা[জ]ধানীস্বয়া। উদাহরণ বাড়িয়ে লাভ নেই। দুটি নাটকেই 'কোণ ভাষা' অথবা 'ভাষা' বলে নাট্যনির্দেশ আছে। এর অর্থ বোধ করি গানে বা শ্লোকে যা বলা হল তা গদ্যে ব্যাখ্যা করে বলা। 'বং' মানে প্রস্থান। কোথাও কোথাও আগমন অর্থেও প্রযুক্ত। দবল মানেও প্রস্থান। হয়ত বিশিষ্ট অর্থে প্রস্থান। মুদিত-কুবলয়াশ্ব নাটকে নাট্যনির্দেশ সংস্কৃতে বিস্তারিতভাবে দেওয়া আছে। এমন কি নায়ক নায়িকার কার্যাদিরও বিস্তৃত উল্লেখ করা হয়েছে।[১] যেমন, রাজা সপরিবারো গীতেন নিস্‌সরতি, নিঃসরতি সসখী রাজ্ঞী, ভতপ্রবিশতি দাসেনানুগম্যমানঃ সশিষ্যা গালবঃ, কুবলয়াশ্বৌ গান্ধাররাগ পরতালে নমিস্‌সরতঃ, অত্র মুরজাদি বাদ্যেন তদ্ব্যাতিরিক্তেন দাসগণয়া পাতালকেতু প্রবেশঃ, অঙ্গন পদেনৈব, শূকরকুবলয়াশ্বৌ নিঃসরতঃ ইত্যাদি। এই নাটকে 'কোণে' এবং 'দ্বিতীয় কোণে' বলে যে নাট্যনির্দেশ আছে সেগুলি মঞ্চের কোনো বিশেষ স্থান-নির্দেশক ?

বিদ্যাবিলাপ ইত্যাদি নাটকেও দুর্বোধ্য নাট্যনির্দেশ আছে।[২] কিন্তু বেশীর ভাগ ক্ষেত্রে পৈসার এবং নিস্‌সার কথা দুটি পাওয়া যায়। কোথায় কোথায় ভাবজ্ঞাপক প্রবেশ ও নিষ্ক্রমণ নির্দেশ আছে। যেমন, 'সুলোচনাদি আনন্দ নিস্‌সার', 'মাধব বিরহ নিস্‌সার', 'চিত্রাংগদাদি দুঃখভাব পৈসার', 'চংদ্রসেন

১. ভাষায় নাট্যনির্দেশও লক্ষণীয় 'তদনন্তরং কুন্তলা মদালসা চেষ্টা কারয়তি। শীতল জল তালবৃন্ত লএ জগাউলি'।

২. যেমন, 'দথুং পি. মেনং', 'ভুবুরু. দথুং দং।। কবম্যার', 'দুর্যোধন যাভুত্তিভোকথুলে', 'দুর্যোধন পুখুলি সচোনে', 'বিশ্বরূপ উমেনংদ থুংপিং' (মহাভারত), 'প্রেচতটি', 'হনিভংবিনি', (রামচরিত্র)।

দুঃখভাব পৈসার', 'সুন্দরাদিমাকর শান্তি নিস্সার' ইত্যাদি। ঘটনার নির্দেশও আছে যেমন 'অলম্বুক বধ', 'ঘটোৎকচ বধ', 'পরিক্ষিত রাজ্যাভিষেক বিঘ্ন' ইত্যাদি। গোপীচন্দ্র নাটকেও দুর্বোধ্য নাট্যনির্দেশ প্রচুর।

মুদিত-কুবলয়াশ্ব নাটকে একটি মূল্যবান্ নাট্যনির্দেশ পাই বার বার। সেটি হল জমনিকা সংক্রান্ত। সূত্রধারের উল্লেখেই পাই 'দক্ষিণহস্তেন জ্ঞানমুদ্রয়া জমনিকাপট্টং স্পৃশন্'। অথবা 'জমনিকাং সংস্থাপ্য', 'সপরিবারো রাজা জমনিকাং দত্ত্বা নিস্সরতি', 'সপরিবারোরাজা জমনিকাং দত্ত্বা প্রবিশতি', 'জমনীপট্টং দত্ত্বা মদালসা নিস্সরতি', 'তজ্জমনীন্দত্ত্বাকুবলয়াশ্বোমায়াশ্রমং প্রবিশতি', 'কম্বলাশ্বতরৌ জমনিকাং দত্ত্বা প্রবিশতঃ'। বংশমণির 'হরগৌরী বিবাহ' নাটকেও এই নির্দেশটি মিলেছে। যেমন, 'ঋষি-নন্দি-ভৃঙ্গিনো জমনীপট্টং দত্ত্বা নিস্সরন্তি।' রঙ্গমঞ্চে অভিনেতা-অভিনেত্রীরা জমনিকা ( আড়াল করা চাদর ) মুড়ি দিয়ে 'নিজেদের সর্বাঙ্গ আবৃত করে নিয়ে রঙ্গভূমিতে প্রবেশ করে সেই জমনিকা বস্ত্রখণ্ড ফেলে দিয়ে অভিনয় করত। রঙ্গভূমি থেকে নিষ্ক্রান্ত হবার সময়ে আবার কাপড় মুড়ি দিত। অল্পক্ষণের জন্য নিষ্ক্রমণ হলে জমনিকাপট্ট মুড়ি দিয়ে রঙ্গভূমিতেই বসে পড়ত।[১] শ্রীসুকুমার সেন বলেছেন, 'মুদিত-কুবলয়াশ্ব নাটকের প্রস্তাবনায় যে "জমনিকাং সংস্থাপ্য" ও "জমনিকাং স্পৃশন্" আছে তা খাটানো যমনিকা হওয়াই সম্ভব'।[২] তাহলে এই নাটকে জমনিকার দুরকম ব্যবহারই পাচ্ছি।

ভাষা নাটক গীতাভিনয়ের জন্য। উক্তি-প্রত্যুক্তি গানেই হত। মুদিত-কুবলয়াশ্বে একশ উনিশটি গান আছে। এ ছাড়াও ধ্রুবা গীতি রয়েছে প্রচুর। নাচের ব্যবস্থা তো ছিলই। কোনো কোনো ক্ষেত্রে বাদ্য বাজাতে বাজাতে পাত্রপাত্রীর প্রবেশ লক্ষ করা যায়। প্রবেশ ও নিষ্ক্রমণের ক্ষেত্রে গানের ব্যবস্থা ছিল। ভাব অনুযায়ী গান হত।[৩] 'মে' অর্থ গীত। গানের কথার মধ্যেই তাল রাগের উল্লেখ পাই কতকগুলি সঙ্গীতে। পাতালকেতুর গান, 'নৃপ জগজোতি ভন বরাড়ী বিরাজে। / লহু গুরু লহু গুরু পরতাল বাজে'। 'রাগ পহড়িয়া এহো গাবে ঠকতালী'। বংশমণি নাটকের উৎপত্তির বিবরণ দিয়ে পরে বলছেন, 'নৃপ জগজোতি কহ নৃত্য উতপতী। / গান বাদনৃত্য

১. সুকুমার সেন, নট নাট্য নাটক, পৃ ৯৪
২. তদেব
৩. এ-সব গানের উল্লেখ পূর্বে করেছি।

তাল শিবে দেখি মতী'। নাটকের সমাপ্তির আগে পাই, 'নৃত্যগীত বাদত্তি'। গানে যা বলা হয় গদ্যসংলাপে তাকেই বিস্তৃত করা হয়। অথবা গদ্য সংলাপগুলি গানের অনুকূল পরিবেশ সৃষ্টি করে দেয়। অবশ্য গান সম্পর্কবিরহিত গদ্যসংলাপ নেই এমন নয়। ভূপতীন্দ্রমল্ল ও রণজিতমল্লের সময়ে লেখা নাটকগুলিতে গদ্য সংলাপ নেই। সবই গানে ব্যক্ত।

এসব নাটক বিশেষ অনুষ্ঠানে অভিনীত হত। রাজা রাজবৃন্দ নানা উৎসব অনুষ্ঠান উপলক্ষে নাট্যাভিনয়ের ব্যবস্থা করতেন। শ্রীনিবাসমল্ল কর্তৃক সুবর্ণ-প্রণালী প্রতিষ্ঠা প্রসঙ্গে ললিত-কুবলয়াশ্ব নাটক অভিনয়ের ব্যবস্থা হয়। জগজ্জ্যোতির্মল্ল ভগবতী উৎসবের জন্য বংশমণিকে দিয়ে মুদিত-কুবলয়াশ্ব নাটক লেখান। জগজ্জ্যোতির্মল্লের তুলাপুরুষ দান উৎসবের জন্য হরগৌরী বিবাহ নাটক রচিত হয়। উষাহরণ নাটক 'রণজিন্মল্লদেব মহারাজাধিরাজেন শ্রী৩ স্বেষ্টদেবতা প্রীত্যুত্তর তস্যা দেবালয়াৎ বহির্দ্বারজীর্ণোদ্ধারতাম্রোপরি সুবর্ণলেপিত-তোরণচ্ছদি খড়্গকলসছত্রাবরোহণ কোট্যাহুতি যজ্ঞার্থং উষাহরণনামক-নাটকমভিনেতুমহমাজ্ঞাপ্তোহস্মি'। কৃষ্ণচরিত্র নাটক 'ইষ্টদেবতাপ্রীতিকামনয়া বৃহদ্ঘণ্টানিবেদনার্থং' রচিত। এখানে উল্লেখ্য যে দেবতার প্রীতিকামনার উদ্দেশে প্রাচীনকাল থেকেই নাটগীতির ব্যবস্থা ছিল। বিশেষত নাট্যকাররা যেখানে 'দেবযাত্রা'[১] কথাটি উল্লেখ করেছেন সেখানে উৎসব সমারোহের কথাই ইঙ্গিত করেছেন। নেপালের রাজবৃন্দ নাট্যোৎসবের ঐতিহ্যকে সগৌরবে রক্ষা করে এসেছিলেন।

ভাষা নাটকে কখনও কখনও অঙ্কশেষে দর্শকদের সম্বোধন করে সংসার, শরীর ইত্যাদি সম্বন্ধে কিছু আপ্তবাক্য উচ্চারিত হত। যেমন, মুদিত-কুবলয়াশ্ব নাটকে প্রথম অঙ্কের শেষে এই গানটি পাই, 'আজি প্রথমাঙ্ক ভেল, কিছু শরীরার্থ গাবইচ্ছি ॥' তারপর গানের রাগরাগিণী-তাল নির্দেশ।

১. "যাত্রার অর্থ ছিল 'পিছন যাওয়া, দল বেঁধে বা মিছিল করে যাওয়া'।...ধর্মকর্মের জন্যে হলে বলত 'ধর্মযাত্রা'। বিশেষ বিশেষ দেবতার পূজা উপলক্ষে মিছিল হলেও 'যাত্রা' বলত। পঞ্চতন্ত্রের গল্পে, ভগবতো গরুড়স্য যাত্রা প্রসঙ্গেন চলিতঃ। এখানে 'প্রসঙ্গ' ( অর্থাৎ সঙ্গে সঙ্গে ) কথাটি লক্ষ করতে হবে।...কলিঙ্গের রাজা খারবেল তৃতীয় রাজ্যবর্ষে যে অনুষ্ঠান করেছিলেন তাঁর গিরি-লিপিতে তার একটু সংক্ষিপ্ত বর্ণনা আছে। তাতে নাচ-গান-বাজনারই প্রাধান্য।" শ্রীসুকুমার সেন, বৈষ্ণবীয় নিবন্ধ, 'মঙ্গলযাত্রা নাটগীত ও পাঁচালী কীর্তন', পৃ ৬০-৬১।

গানটিতে ( 'সকুচিত দেহ চলএ নহি পায় / নয়ন তেজ বিহু জগত অধার' ) বৃদ্ধবয়সের দুর্দশার কথা বলা হয়েছে। পরিশেষে হরিপদ স্মরণ করতে বলা হয়েছে। এখানে লক্ষণীয় 'আজি প্রথমাঙ্ক ভেল'। তার মানে এক একদিনে একটি অঙ্ক সমাপ্ত হচ্ছে। নাটক যে একদিনে শেষ হত না এটা সহজেই বোঝা যায়। দ্বিতীয় অঙ্কের শেষে পাই, 'আজি দ্বিতীয় দিবসক ভেল, কিছু শরীরার্থ গাবইছি ॥' গানটিতে সংসারমোহের কথা বলা হয়েছে। পরমার্থচিন্তার প্রতি ইঙ্গিত সুস্পষ্ট। 'দিন রঅনি ঋতু পুনু পুনু আবএ / গেলে জিব পলটি নহি পাবএ'। এই চমৎকার ছত্র দুটিতে দার্শনিক জিজ্ঞাসা জেগেছে। নাটক দর্শনে এ রকম জিজ্ঞাসা একালের দর্শকদের কাছে মনঃপুত না হলেও সেকালে নাটকের সঙ্গে যে ধর্মজিজ্ঞাসা যুক্ত ছিল এ উক্তি হতে তা বুঝতে পারি। মুদিত-কুবলয়াশ্ব নাটকে সব অঙ্ক শেষেই এ রকম 'শরীরার্থ গীত' নেই। হয়ত ছিল। লিপিকর তোলেন নি। ললিত-কুবলয়াশ্ব নাটকেও প্রথম অঙ্কের শেষে এরকম গীত পাওয়া যায়। যেমন, 'বুধদশা অতি পাপক ভোগ / হে করুণাময় এহন কুজোগ / সকুচিত দেহ চলএ নহি পায় / নয়ন তেজ বিহু জগত আঁধার ॥ ধ্রু ॥' গানটি মুদিত-কুবলয়াশ্বের মতই। বংশমণি ও রামভদ্র কখনও কখনও একই ব্যক্তির গান ব্যবহার করেছেন। ললিত-কুবলয়াশ্ব নাটকের দ্বিতীয় অঙ্কের সমাপ্তিতে 'শরীরার্থ গীত' পাই না। এখন এসব গান কে গাইতেন? সূত্রধার? নটনটী? ললিত-কুবলয়াশ্ব নাটকে এই গানটির পরও নটদ্বয়ের উক্তি পাই। মুদিত-কুবলয়াশ্ব নাটকে 'শরীরার্থ গীত' দিয়েই অঙ্ক সমাপ্ত। ললিত-কুবলয়াশ্ব নাটকের সাক্ষ্যে বলা যায় গানটি নটনটীর হওয়াই সম্ভব। কিন্তু 'গাবইছি' এবং মুদিত-কুবলয়াশ্ব নাটকের সাক্ষ্যে গানটি সূত্রধারের হওয়া অসম্ভব নয়। সংস্কৃত নাটকে সমাপ্তিতে ভরতবাক্য থাকে। এ ভরত-বাক্য ( শকুন্তলা নাটক ) নটনটীর। ভাষা নাটকেও ভরতবাক্য না থাক 'শান্তিরস গীত' এবং 'আরাত্রিক গীত' থাকে। হরগৌরী বিবাহ নাটকে পাই 'প্রায়শ্চিত্ত গীত'। এই প্রায়শ্চিত্ত গীত হরগৌরীবন্দনা ( বদন ধন্য মোর হরগুণ কহিএ / শ্রবণ ধন্য সেহ শুনিএ রে )। কুঞ্জবিহার নাটক শেষ হয়েছে এইভাবে—প্রথমে দুটি শান্তিরস গীত ( প্রথম, 'মমতা মোহ নিবারি, দেহক তত্ত্ব বিচারি', দ্বিতীয়, 'অবুঝক আগে জে গুণ গাব' ) তারপর দেববিজ্ঞপ্তি

গীত। এ গীতে দেবী ভবানীর বন্দনা। সবশেষে আরতি গীত।[১] বিদ্যাবিলাপ নাটক সমাপ্ত হয়েছে এই দুটি গান দিয়ে—'হে মন ভজ শিবরাম / পুরত জত আছ কাম ॥ ধ্রু ॥' 'জয় নগনন্দিনি ত্রিভুবন নাথ ॥ ধ্রু ॥' মহাভারত নাটকের সমাপ্তিতে পাই এই গান, 'দেবি জননি সিংহবাহিনি / অসুরবৃন্দ-নাশিনি। / তীন নয়নি চন্দ্রবদনি / চারুহার-মণ্ডিনী'। মাধবানল-কামকন্দলা নাটকের শেষেও ভবানীবন্দনা পাই, 'সকল-লোক-মায়ি দেবি, জয় জয় কর। / মো কমল শরণ ময় পদযুগ তোর '॥[২] ললিত-কুবলয়াশ্ব নাটকে যে লোকনাথ স্তুতি পাই তা নাটকের পাত্র কম্বল অথবা রাজা শত্রুজিতের হওয়া সম্ভব। রাজা শত্রুজিৎ বলছেন, 'অহে কম্বলাশ্বতর নাগরাজ, মদালসোপাখ্যান নৃত্য সম্পূর্ণ হৈরো এই নৃত্যের পুণ্য প্রভাবতে শ্রীমচ্ছিন্দ্রনাথ সংতুষ্ট হৈয়া মহারাজাধিরাজ শ্রীশ্রীনিবাসমল্ল জগতপ্রকাশমল্ল প্রভুকা সদা সর্বদা জয় করো সবকা মংগল করো'। এর পর একটি গান 'মদালসাহরণ নাটক মনোহরে / শঙ্কর চরিতকথা পরম মংগরে।' এর পর নাটকের রচনাসমাপ্তিকাল ইত্যাদি। তারপর ভবানীবন্দনা। এই ভবানীবন্দনাটি কার? নটনটীর? সূত্রধারের? প্রবোধচন্দ্র বাগচী বলেছেন অন্য কেউ গাইতেন। এই অন্য বলতে নাটকের প্রযোজক-সূত্রধার হওয়াই সম্ভব। মুদিত-কুবলয়াশ্ব নাটক-সমাপ্তিতে এই কথা পাই, 'এ নাট্যে ভবানী শঙ্কর প্রীত হোঅথু, শ্রীশ্রীমহারাজ জয়জগজ্জ্যোতির্মল্ল-দেবকা উত্তরোত্তর পুত্রপৌত্রাদি সপ্তাঙ্গ রাজ্যলক্ষ্মী বলবাহনাদি সমৃদ্ধিরস্তু ॥ সর্বে এবমস্তু ॥' তারপর আরাত্রিক গীত, 'দিগদল অরুণ কিরণ প্রকাশে'। তারপর নাটক রচনাসমাপ্তিকাল। এই আরাত্রিক গীত সূত্রধারের দ্বারা গীত বলে মনে হয়।

নেপালের ভাষা নাটকের অভিনয়রীতি সম্বন্ধে আলোচনা করেছি। এবারে মঞ্চ সম্বন্ধে কিঞ্চিৎ উল্লেখ করছি। বস্তুত এ সম্বন্ধে বিশেষ কোনো তথ্য

১. প্রবোধচন্দ্র বাগচী, 'একটি প্রাচীন নাটক,' পরিচয়। 'এই "শান্তিরস-গীত" বোধ হয় রঙ্গমঞ্চে উপস্থিত অন্য গায়কদের দ্বারা গীত হ'ত'। প্রবোধচন্দ্রের এই অভিমত ঠিক হতে পারে।
২. ননীগোপাল বন্দ্যোপাধ্যায়, নেপালে বাঙ্গালা নাটক।

পাওয়া যায় না। তবে নাটক দেখতে যে গুণীজনেরা আসতেন সে তো সূত্রধারের উক্তি থেকেই জানতে পারি।

রঙ্গমঞ্চকে আধুনিককালের ভাষায় মুক্ত অঙ্গন বলতে পারি। অভিনয় দিনের বেলাতেই হত। এজন্যই কি দিবস কথাটি নাটকে পাই? এখনও নেপালে দিনে এ জাতীয় নাটক সাধারণের সামনে উপস্থিত করা হয়। কোনো প্রেক্ষাপট ছিল বলে মনে হয় না। গানেই দৃশ্যের বর্ণনা থাকত। পোষাক পরিচ্ছদ কি রকম ছিল তাও বলা মুস্কিল। তবে বিশেষ চরিত্র বোঝাতে চরিত্রদ্যোতক কিছু চিহ্ন নিশ্চয়ই তাদের অঙ্গে থাকত। যেমন যোদ্ধার হাতে তলোয়ার। সাধুর পোষাক নিশ্চয়ই গেরুয়া রংএর হত। মুখোস ব্যবহার অবশ্যই ছিল। রাক্ষস চরিত্র মঞ্চে মুখোস পরে আসতেন। যে-সব যুদ্ধবর্ণনা আছে সেগুলি নৃত্যবাদ্য সহযোগে জমকালো হয়ে উঠত। রাজপ্রাসাদেও অভিনয়ের ব্যবস্থা ছিল। কাঠমাণ্ডু, পাটন এবং ভাতগাঁও রাজপ্রাসাদের একটি অংশে, যার নাম নাসলচোক, অভিনয় হত। সাধারণেরও নাসলচোকে অবারিতদ্বার ছিল। বর্তমান রাজপ্রাসাদ দেখেও মঞ্চস্থান যে ছিল তা বোঝা যায়। অবশ্য সাধারণ মানুষও মুক্ত অঙ্গনের স্থান প্রস্তুত করতেন। মন্দিরের প্রাঙ্গণে অভিনয়ের ব্যবস্থাও ছিল।

অভিনয়কলা যে অত্যন্ত সমাদৃত ছিল তার প্রমাণ পাই নৃত্যনাথ মূর্তি পরিকল্পনায়। নেপালে নৃত্যরত নৃত্যনাথ এবং ভৈরবের মূর্তি পাওয়া গেছে। নৃত্যনাথের দশটি হাত। দশ হাতে দশটি নৃত্যস্মারক। প্রথম ডান হাতটি মাথার উপরের দিকে তোলা। ডান পা হাঁটু থেকে বাঁকান এবং তা শূন্যে নৃত্যের মুদ্রায় স্থির। হাস্যমুখে আনন্দের চিহ্ন। নন্দী এই নৃত্যে সাহায্য করছেন। প্রমথগণ শিবের দিকে তাকিয়ে আছেন।

ভৈরবের চারটি হাত। একটি 'পঞ্চতালবাদ্য' রয়েছে। মৃদঙ্গের একটি দিক কোলের কাছে। দক্ষিণ পদ প্রসারিত, বাম পদ বাঁকানো ঈষৎ উর্ধ্বে। সমস্ত অবয়বে নৃত্যের ছন্দ আভাসিত। মৃদঙ্গের মত বাদ্যযন্ত্রটির মাঝেও একটি গোলাকৃতি বাজাবার স্থান। সমগ্র বাদ্যযন্ত্রটি ভৈরবের গলা থেকে তার অথবা কোন সুতোর সাহায্যে ধরে রাখা হয়েছে।[১]

১. D. R. Regmi, Medieval Nepal গ্রন্থ থেকে এই বিবরণ গৃহীত।

নেপালে প্রায় দু'শ বছর ধরে যে ভাষা নাটকের বিস্তৃতি তার আরম্ভ জ্যোতিরীশ্বরের ধূর্তসমাগম থেকে। সঠিক বলতে গেলে উমাপতির পরিজাতহরণ নাটক থেকে। লক্ষণীয় এ দু'শ বছরে নাটকের যে ক্রমবিকাশ ও পরিণতি দেখা যায় তাতে নাট্যকলার দিকে বিশেষ কোনো উন্নতি লক্ষিত হয় না। নান্দী প্রস্তাবনা থেকে আরাত্রিক গীত পর্যন্ত সকল নাট্যকারই একই রীতিতে নাটক রচনা করেছেন। বিষয় পৌরাণিক-অপৌরাণিক। একই বিষয় নিয়ে বিভিন্ন কবি যে নাটক লিখেছেন তাতে অভিনবত্ব বিশেষ কিছু নেই। কোনো নাটকে গদ্য অংশ কিছু বেশী কোনো নাটকে অপেক্ষাকৃত কম। কোনো নাটকে সংস্কৃত অনুসরণ কিছু বেশী কোনো নাটকে কম। কামশাস্ত্র এবং রসশাস্ত্র অনুযায়ী নাটকে শৃঙ্গার ভাবনার পদ এবং অন্যান্য ভাবনা গীত রচনা করেছেন এঁরা। সেজন্য ঋতধ্বজ-মদালসা অথবা শক্রজিৎ-রানীর গানে একই পদ্ধতিতে শৃঙ্গার ভাবনা উচ্চারিত। পূর্বরাগ, মিলন, মান, বিরহ বর্ণনায় সংস্কৃত প্রেমকাব্যের অনুসরণ করেছেন নাট্যকারবৃন্দ। বৈষ্ণব সাহিত্যের ঐতিহ্য তো ছিলই। কিন্তু কোনো কোনো কবি অন্যান্য রসের গীত রচনায় কিছু কিছু সার্থকতা দেখিয়েছেন। গানভিত্তিক এসব নাটকের অন্যতম আকর্ষণ সঙ্গীতের বৈচিত্র্যে। ছন্দোবৈচিত্র্য স্বরবৈচিত্র্য গানগুলিকে মাধুর্যমণ্ডিত করেছে। নৃত্যেরও নিশ্চয়ই বৈচিত্র্য ছিল। বাংলা মঙ্গল-কাব্যের আকর্ষণ কাহিনীর উচ্চাবচপ্রবাহে। ভাষা নাটকের আকর্ষণ সঙ্গীতনৃত্যের আত্যন্তিক ঐশ্বর্যে।

## ১২। নাট্যভাষা

সঙ্গীতনাটকে গানগুলি সংলাপের অংশ। গানের দ্বারাই নাটকের ঘটনা বর্ণিত। নায়কনায়িকার বিচিত্র ভাবনা গানে ব্যক্ত। বাংলা যাত্রাগানের মতই পাত্রপাত্রী গানে কিছু বলবার জন্য সর্বদা উদ্গ্রীব। কিছু গানের সঙ্গে নৃত্যেরও ব্যবস্থা ছিল। কোনো কোনো নাটকে কিছু অবান্তর গান দৃষ্ট হয়। গোপীচন্দ্র নাটকে কয়েকটি গান আছে যেগুলির সঙ্গে মূল নাটকের ক্ষীণ যোগও নেই। যেমন, স্নান সমাপনান্তে দেবপূজার উদ্দেশে যখন গোপীচন্দ্র,

উদনা-পদুমা পুজা করতে যাচ্ছেন, তখন বিদ্যাপতির ভনিতায় একটি শৃঙ্গার রসাত্মক গান পাই

জগ বুলি ভমর ফেদাএল রামা
তুব মুখ-কমল লোভাএ ॥
তোহে ধনি সব বর নাগরি
রামা রূপে জৌবনে গুণে আগরি ॥

*  *  *

বিদ্যাপতি কবি গাব
রামা ভমর পালতি নহি আব ॥[১]

কিন্তু ললিত-কুবলয়াশ্ব অথবা মুদিত-কুবলয়াশ্ব নাটকে এ রকম অবান্তর গান নেই। গীতমুখ্য এই সব নাটকে গদ্য-সংলাপগুলি অনেক সময় খেই ধরিয়ে দিয়েছে মাত্র। পাত্রপাত্রীর আগমন ও প্রস্থান এবং তারা কোথায় ক্ষণকালের জন্য বিশ্রাম নেবে এসব প্রসংগ গদ্য সংলাপে উত্থাপিত হয়েছে। এর ব্যতিক্রমও আছে। যেমন, রাজা শত্রুজিতের নিকট গালব ঋষি কুবলয়াশ্ব-প্রাপ্তিসংবাদ বিস্তৃতভাবে গদ্য সংলাপে বলেছেন। কিংবা মদালসা-প্রাপ্তিসংবাদ কম্বলাশ্বতর কর্তৃক ঋতধ্বজের কাছে ব্যক্ত হয়েছে। তবে এ রকম অংশ খুব বেশী নেই।

সঙ্গীতের দ্বারাই যে নাট্যক্রিয়া বর্ণিত হত তার উদাহরণ এবারে নেওয়া যাক। পাতালকেতু ঋষিযজ্ঞ নির্বিঘ্নে সমাধা হচ্ছে এজন্য দুঃখিত। সেজন্য সে বলছে

হোম কএল মুনিগণ অতি গোপে
অসুরেরো রাব পাবল মতি কোপে ॥
বিঘিন করব চর মখ তপ জাপ
আজু পাবল ঋষিগণ অনুতাপ ॥[২]

আবার গালব ঋষি যখন রাজা শত্রুজিতের কাছে দৈত্যদের সম্বন্ধে অভিযোগ করলেন তখন রাজা শত্রুজিৎ বললেন

মোহি রহইতে তুব ন অনুচিত
এহি ন করিয় সংদেহ
হমর জে রহ তোহর আধিন
ধন জন জে চাহ লেহ ॥[২] ইত্যাদি

১. গোপীচন্দ্র নাটক, পৃ ৭
২. ললিত-কুবলয়াশ্ব নাটক

রাজা যে গালবঋষির সাহায্যে সর্বদা প্রস্তুত সে-কথাও গানে বলা হল। অথবা তুম্বুরু ঋষি যখন কুণ্ডলার আহ্বানে পাতালকেতুর রাজ্যে এলেন তখন তিনি ঋতধ্বজের পরিচয় এবং নিজের পাতালকেতুর রাজ্যে আগমনের কারণ গানে ব্যক্ত করলেন

তপবলে সব হম জান বিচার
মায়াবি অসুর মারি আএল কুমার ॥
শত্রুজিতসুত এহি ঋতধ্বজ নাম
তোহর ধরম বলে মিরল ই থাম ॥
বিলম্ব ন কর আবে কবিএ বিবাহ
আজুহি তে তোহরা মংগল উচ্ছাহ ॥[১]

বিবাহ-অনুষ্ঠানের ঘোষণার সঙ্গে সঙ্গে বিবাহকর্মের ব্যবস্থা হল। এই রকম আমরা দেখতে পাই যে যেখানে নিছক গদ্যে ঘটনা বিবৃত করা যেতে পারত সেখানে নাট্যকার গানের আশ্রয় নিয়েছেন। অর্থাৎ নাটকের অগ্রগতিতে গানের উপর জোর বরাত দেওয়াই তাঁদের উদ্দেশ্য ছিল।

কখনও কখনও গদ্য-সংলাপেরই বক্তব্য আবার গানে সমর্পিত। এভাবে নাটকে সঙ্গীতের বাতাবরণটিকে অক্ষুণ্ণ রাখবার চেষ্টা হয়েছে। এরকম ব্যাপার প্রায়ই ঘটেছে। গালব ঋষি গদ্য সংলাপে কুবলয়াশ্বের ব্যাখ্যা দিয়ে গানে তাকে আরও বিস্তৃতি দিলেন এবং তিনি যে যুবরাজ ঋতধ্বজকে এই কুবলয়াশ্ব দেবেন তাও ঘোষণা করলেন ঐ একই গানে

পবনবেগ হয় কুবলয় নামে
জয়দায়ক তুরজয় সগরামে ॥
নৃপবর কে সহয় পারিয় খদগের ধারে
অইসেন মহিমা দেখহ বিচারে ॥

* * *

অসি হয় লয় আয়র তুব থামে
নৃপবর পুরহ মনোরথ কামে ॥[১]

দেববন্দনা, মঙ্গলকামনা ইত্যাদি গানেই সারা হত, বলাই বাহুল্য।

১. ললিত-কুবলয়াশ্ব নাটক

মুদ্রিত-কুবলয়াশ্ব নাটকেও গীতাবলী অনুরূপভাবে ব্যবহৃত হয়েছে। পাতালকেতুর মঞ্চে প্রবেশের বর্ণনা অত্যন্ত জাঁকালো। তাঁর প্রবেশকালে 'মুরজাদি বাদ্যের' সমারোহ। যাত্রার আসরের একটি চমৎকার পরিবেশ এখানে সৃষ্টি হয়েছে

অসুর পাতালকেতু সবে মোহি জানে
মোর সম ত্রিভুবন দোসব ন আনে॥
ভুজবলে বল কৈল আঠ দিগপালে
দলে মোরে কেন কাঁপে দেব সর্বকালে॥

*　　*　　*

নৃপ জগজোতি ভন বরাড়ী বিরাজে
লহু গুৰু লহু গুৰু পবতাল বাজে॥

ছন্দ নৃত্য এবং বাদ্য এসবের সমবায়ে উত্তাপ ও উত্তেজনা মঞ্চ অতিক্রম করে দর্শকদের চিত্তে যে আতঙ্কের ভাব জাগাতে সমর্থ হয় সে বিষয়ে সন্দেহ নেই।

বংশমণি ওঝা সংস্কৃত নাটকের প্রকরণ অনুসরণ করেছেন বেশী। তাঁর রসর্জনের প্রতি প্রীতিপক্ষপাত। তিনি অলংকার শাস্ত্রনির্দিষ্ট সরণি অবলম্বনে উৎসাহী এবং তৎপর। সেজন্য নাটকে কতকগুলি 'রস'গীতের স্থান দিয়েছেন। বিশেষত নায়ক-নায়িকার শৃঙ্গার ভাবনার উদাহরণ সঙ্কলনে বংশমণি আগ্রহ বোধ করেছেন। রাজা শত্রুজিতের দুই স্ত্রী। এক স্ত্রীর সঙ্গে বিলাসকলা প্রসঙ্গে রাজা যখন বিভোর তখন অন্য স্ত্রী মানিনী। সুতরাং দর্শক-চিত্তে মানবিষয়ে ধারণা সঞ্চারের প্রয়োজন। পর পর কয়েকটি গীতে মান আরম্ভ, মানের গাঢ়তা এবং মানভঞ্জনের প্রসঙ্গ উত্থাপন করলেন নাট্যকার। এসব গীতনির্মাণে সংস্কৃত প্রেম-কবিতা এবং বিদ্যাপতি ইত্যাদি মৈথিল কবির পদাবলীর প্রভাব নিশ্চয়ই আছে। শ্রীকৃষ্ণকীর্তনে যেমন নাট্যক্রিয়া মন্থর শ্লথ হয়ে যায় গানের সন্নিবেশে সেই রকম এখানেও ঋতধ্বজের পাতালকেতু আক্রমণের প্রত্যাশাকে সাময়িকভাবে রুদ্ধ করে নায়িকাবিলাস রোমন্থনে সময় অতিবাহিত হয়। কুবলয়াশ্ব-মদালসার শৃঙ্গার চেষ্টা দুটি গীতে ব্যক্ত হয়েছে।[১] এ-যেন বিদ্যাপতি ইত্যাদির পদের নাট্যরূপ। বস্তুত এসব পদে বিদ্যাপতির

১. রাজপ্রাসাদে ধবলগৃহে মদালসা-কুবলয়াশ্বের শৃঙ্গার চেষ্টার প্রায় আনুপূর্বিক বর্ণনা একই দৃষ্টি-কোণ থেকে দেখা উচিত।

গীতাংশের হুবহু সাদৃশ্য লক্ষ করা যায়। কিন্তু কেবল শৃঙ্গার রসাত্মক পদ রচনাতেই নাট্যকার উৎসাহ বোধ করেছেন তা নয়। বংশমণি যেখানেই রসের অবকাশ পেয়েছেন সেখানেই সে সুযোগ গ্রহণ করতে দ্বিধা করেন নি। তালকেতুর আবির্ভাবে মদালসা যখন আতঙ্কগ্রস্ত তখনও মদালসা দর্শককে ভয়ানকরসের গীত শুনিয়েছে

চৌদিস কল কলরোল
সেঃহ শুনি মন মোর
ডোল অতি ঘোর।

তারপর ঋতধ্বজ এবং তালকেতুর যুদ্ধ দৃশ্য। এখানেও আমরা দেখি নাট্যকার 'রৌদ্ররস'এর গীত বলে উল্লেখ করে গীতের সাহায্যেই যুদ্ধ সমাধা করলেন। এ গীতটি উত্তর-প্রত্যুত্তরের। তালকেতু বলছে

কি একু মানুস গরবে বাজনি
দেলা হে দেবে অহার
বাযক বদন হরিণ পড়ল
কে কর তোর উধার॥

ঋতধ্বজ উত্তর দিচ্ছেন

অরে রে দৈত্যাধম সুনহ॥
বীর মহারস পাওল ভাগহি
কিছু জনু মুহে বাজ
একহি বাণে মোএে দেব সজাই
জে তোহি লাগএ লাজ॥

তারপরে তালকেতুর বিক্রম প্রকাশ এবং সঙ্গে সঙ্গে ঋতধ্বজের উত্তর। এই 'পরস্পরোক্তি রৌদ্ররস' নাট্য পরিবেশ রচনায় সার্থক। কুবলয়াশ্ব-মদালসা বিহার ইত্যাদির পর—যখন ঋতধ্বজ ঋষির যজ্ঞ সমাপ্ত হল কিনা দেখবার জন্য যজ্ঞস্থানে চলে গেলেন তখন মদালসার বিরহগীত আকস্মিক মনে হতে পারে। কিন্তু নাট্যকার এখানে বিরহকে অবলম্বন করে করুণরস সঞ্চারে অধিকতর মনোযোগী। মদালসার উক্তি

এতদিন ওর রহল নিকারুণ
পরদেশ পহু মোর
পর পেঅসি রসে হএ ভোর॥

এই জাতীয় অনুযোগকঠিন গীতের জন্য যে কাল অতিক্রমণের প্রয়োজন নাট্যাংশে তার উল্লেখ কিন্তু নেই। আগেই বলেছি, আসলে করুণরসের অভিব্যক্তিই মুখ্য। কুবলয়াশ্ব-বিলাপ গীতাবলীতেও আক্ষেপ, অনুতাপ, অনুশোচনার দীর্ঘ বিস্তার।

এই সব নাটকে অনেক সময়েই দুই ছত্রের অথবা চার ছত্রের গীত দেখা যায়। অথবা এক ছত্রের গীতও পাওয়া যায়। এক ছত্রের গীতটি অবশ্য সম্পূর্ণ গীত নয়। পুর্বে উল্লিখিত গানের জের হিসেবে সেই এক ছত্রর গীতটি পাই। গান গাইতে গাইতে কোনো পাত্রপাত্রী যখন প্রস্থান করে এবং তারা যখন আবার মঞ্চে ফিরে আসে তখন সেই গানেরই রেশ শোনা যায়। সেখানে কেবল এক ছত্রের উল্লেখ। কিন্তু দুই ছত্রের অথবা চার ছত্রের গীতগুলি সর্বদা এ রকম নয়। সেগুলি ধ্রুবপদের মত। হয়ত পাত্রপাত্রীরা ধ্রুবপদগুলিকে গোড়ায়, মাঝে অথবা শেষে স্থাপন করে গানটি সমাপ্ত করতেন। তালকেতু শক্রজিতের সভায় প্রবেশমুখে এই গান গাইছে

ভাএ বৈর মোঞে আজে জিনি লেব
পরম সন্তাপ তাহিকে দেব ।।

একে যে একটি সম্পূর্ণ গান ধরা হয়েছে তা গীতসংখ্যার (৬৬) উল্লেখ দেখেই বোঝা যায়। যেমন প্রবেশ তেমনি নিষ্ক্রমণের সময়েও গানের ব্যবস্থা করা হয়েছে যার নাম 'নিস্‌সার গীতং'।

কম্বলাশ্বতর পুত্রকে পাঠিয়ে দিয়ে রাজকার্যে যাচ্ছেন এই গান গাইতে গাইতে

চলব হমহু রা' কাজ বিচারে
তোহহ মহীতল করহ বিহারে ।। (গীত সংখ্যা ৭৯)

এই ব্যাপার ললিত-কুবলয়াশ্ব নাটকে খুব বেশী দেখা যায়। সিদ্ধিদাস ইত্যাদি যখন যজ্ঞকর্মে বসেছেন তখন এই গীতটি পাই

মুনিমন ধ্যান করল জব ভের
বিঘিন আয়র পিশাচ এহি বের ।।

এই গানটি প্রকৃতপক্ষে কার? সিদ্ধিদাস ঋদ্ধিদাসের নয়, কেন না তাঁরা জানেন না পিশাচ আসবে। পাতালকেতুর হওয়া সম্ভব। এমনও হতে পারে যে গানটি প্রযোজক গাইছেন। যাই হোক এই দুই ছত্রের গীতে আসন্ন

বিপদের বার্তা ঘোষিত হল। গালব ঋষি বক্তা শ্রোতাকে কুবলয়াশ্বপ্রাপ্তির জন্য ঈশ্বরের করুণার কথা বললেন। তারপর এই চার ছত্রের বন্দনাগীত

মন চিন্ত না কর চিন্ত না
হরিপদপংকজ বংদনা
জে মাগব সে সফল কর না
ভব দুখসাগর সংতরণা ॥

এই গানটি গাইতে গাইতে ঋষি নেপথ্যে চলে গেলেন। তারপর রাজদ্বারে প্রবেশমুখে আবার সেই গানটি ঋষির মুখে শুনতে পাচ্ছি। তখন কেবল একটি ছত্র 'মন চিন্ত না কর'। মহাদেবের আজ্ঞায় নন্দী-ভৃংগী প্রমথগণকে সংবাদ দিয়ে মঞ্চে গান জুড়লেন

দুবজন নংদি ভৃ[ং]গি শিবের বচনে
বোলাইয়া ফিরি আএল হরগণে ॥[১]

কম্বলাশ্বতর মহাদেব দর্শনের প্রাক্কালে এক ছত্রের একটি গান গাইলেন 'আহা ভাএ পশুপতি দরসন'। কম্বলাশ্বতর বর পেয়ে গৃহে ফিরে এলে আর একটি এক ছত্রের গান গাইলেন 'আজু সফল ভের'। চারুধর কুবলয়াশ্বের জন্য অপেক্ষা করছেন, এমন সময় দুজনের সাক্ষাৎ হল। এখানে একটি গান পাই এক ছত্রের 'জয় করুণাময় জগত'। গানটি যে কার তা বলা যাচ্ছে না। চারুমুখ অথবা ঋতধ্বজের ? মহাদেব-পার্বতী গঙ্গা দেবী মঞ্চে প্রবেশ করলে একটি গান এক ছত্রের 'এ ধনি তোহে সনি দ্বসর ন আন'। এসব গান নিশ্চয়ই মঞ্চে সম্পূর্ণ গীত হত।

উদাহরণ বাড়িয়ে লাভ নেই। নিছক আনন্দদানের জন্যও গানের ব্যবস্থা ছিল।

কিছু গান আছে যেগুলি নাটকের ঘটনা থেকেই উদ্ভূত। তথাপি সেগুলির আবেদন পাত্রপাত্রীর কাছে নয়, দর্শকচিত্তে। নাটকগুলিতে ধর্ম-শিক্ষা নীতি-শিক্ষার ব্যবস্থা অবশ্যই ছিল। মদালসার মৃত্যুতে রানীর খেদোক্তি এই জাতীয়

নৃপ হে ব্যাধি ন দুর গেল স্বরে
অরজল ওহি বিমল যশ পুরে ॥

১. ললিত-কুবলয়াশ্ব

নৃপ হে তাত বচন পরমাণে
গাঅ বান্তন কাজ তেজল পরাণে ।।
নৃপ হে কুলক উধারতে ভেল
যাচক মিত্র জে বিমুখ ন কএল ।।[১]

ঋষিযজ্ঞ রক্ষার্থে পুত্রের মৃত্যুবরণ গৌরবের। এই মহৎ নীতি প্রচার করেছেন রানী।

সঙ্গীত-নাটকের চর্চা যে পুরোদমে চলছিল তার প্রমাণ পাব নাটকে দৃশ্যপরিকল্পনায় এবং কিছু দৃশ্যবর্ণনায় নির্দিষ্ট প্রকরণ অনুসরণে। রাজপুরী বর্ণনা, রাজার যশোবর্ণন (এমন কি গালব ঋষির যজ্ঞসমাপনান্তে রাজা শ্রীনিবাসের জন্য মঙ্গলকামনা করা হয়েছে), রাজপথের বর্ণনা, রাজসভার প্রত্যক্ষবৎ চিত্র উপস্থাপনায় সব নাট্যকারই একই রীতি অনুসরণ করেছেন। ভাষা এখানে প্রায় একই রকম। আলোচ্য দুই নাটকে রানীদের প্রবেশ, কম্বলাশ্বতরের আবির্ভাব, মহাদেবের পার্বতী-গঙ্গাসহ আগমন এবং তাঁদের সংলাপ অল্পবিস্তর একই ভাষায় রচিত। সংক্ষিপ্ত সমাচার দিয়ে এঁদের নিষ্ক্রমণের সময়ের সংলাপও একই রকম। দু' একটি উদাহরণ দিই

অহে মহাবাজেশ্বর শীঘ্র বিজৈ হো ॥
অহে মন্ত্রী কটবার সর্বথা।

রাণী নেক্ষ বং ॥

অহে সুচিন্তমা তুমার হমার স্বামী পুত্রর বার্তা সুনিতে বিজৈ হৈয়ো অমাব চিত্ত স্থির না হৈবে অন্তপুর মধ্যে থাকিতে জাইবো ॥

অহে সুমধ্যমা সর্বথা ॥

মন্ত্রীকে রাজা শত্রুজিৎ বলছেন

অহে মন্ত্রী অমী পুত্রের বার্তা সুনিতে আসিয়ো, সে বার্তা অমী ন পায়িয়ো অমার মন সংতোষ নাহি তুরন্ত বার্তা সুনিয়া থাকিতে জায়িবো চয়ো ॥

অহে মহারাজেশ্বর বিজৈ হো ॥

অহে ম, তুরংত বিজৈ করো

এহে সর্বথা ॥

তনূদরী স্বামীর রাজ্যচর্চায় গমনের পর নাগিনীকে বলছেন

১. মুদিত-কুবলয়াশ্ব

অহে নাগিনি তুমার হমার স্বামী নাগরাজ দেশের চর্চা করিতে বিঞ্জে হৈরো তার বার্তা শুনিতে জাম্বিবো চরো ॥

অহে তনূদরি সর্বথা ॥

আবার পুত্র, মন্ত্রী, কোটবার, স্ত্রী সহ রাজা শত্রুজিৎ প্রবেশ করলে একের পর এক তাঁরা যেভাবে আত্মপরিচয় দিয়েছেন পরবর্তীকালে কম্বলাশ্বতর চারুমুখ চারুধর তনূদরী নাগিনী ইত্যাদি প্রবেশ করেও প্রায় সেই ভাষায় আত্মপরিচয় দিয়েছেন। এমন কি মহাদেব-পার্বতী-গঙ্গা নন্দী-ভৃঙ্গীর আত্মপরিচয়দানও অনুরূপ ভাষায় রচিত হয়েছে। বলা বাহুল্য চরিত্রদ্যোতক বৈশিষ্ট্যগুলি প্রত্যেকেরই আলাদা।

গদ্যে-পদ্যে রচিত নেপালের ভাষা নাটকে গদ্যের ব্যবহার যেখানেই লক্ষ করা যায় সেখানে বক্তব্যই সব। ঘটনাবিবৃতিতে, পাত্রপাত্রী পরিচয়ের পুর্বে ভূমিকায় ও শেষে এবং সংবাদ পরিবেশনে গদ্যের উপস্থিতি। কিন্তু যেখানেই উত্তেজনা সঞ্চারিত হয়েছে অথবা মিলন-বিচ্ছেদের আনন্দ-বেদনার প্রকাশ ঘটেছে কিংবা যেখানে ভগবৎ মহিমা স্মরণ করা হয়েছে সেখানে পদ্যের (গীতের) বিস্তার। প্রবোধচন্দ্র বাগচী বলেছেন নাটকে শুধু গানগুলিই দেওয়া আছে। অভিনেতারা অভিনয়ের সময়ে অন্যান্য কথা রচনা করতেন।[১] আমরা যে পাঁচটি নাটক (সম্পূর্ণ)[২] দেখেছি সেখানে কিন্তু গদ্যসংলাপ যথেষ্টই আছে। বাগচী মহাশয় কুঞ্জবিহারী নাটকটিতে নিশ্চয়ই গদ্য-সংলাপ পেয়েছিলেন। সেগুলির উপর হয়ত তেমন গুরুত্ব দেন নি। অন্যত্র বলেছি এই গান সবই কেবলমাত্র উদ্দিষ্ট নাট্যরচনাকালেই নাট্যকার রচনা করেন নি। অন্য সূত্র থেকেও তাঁরা গান সংগ্রহ করে নাটকে দিয়েছেন যেগুলি হয়ত সেই নাট্যকারের রচনা নয়।

এই নাটকে সংস্কৃত শ্লোকগুলিও নাটকের অঙ্গ। কোনো কোনো পাত্রপাত্রী তো সংস্কৃত ভাষাতেই আত্মপরিচয় দিয়েছেন। যেমন শত্রুজিৎ আত্মপরিচয় দিয়েছেন

সর্বলোক সমতাবিধায়কঃ ক্রূরকর্মকৃৎ দুর্জনান্তকঃ।
সামদানভেদ তার্কিকঃ শত্রুজিন্ পতিরেষধার্মিকঃ ॥

১. প্রবোধচন্দ্র বাগচী, 'একটি প্রাচীন নাটক' পরিচয়।
২. হর-গৌরী-বিবাহ নাটক, মুদিত-কুবলায়শ্ব নাটক, গোপীচন্দ্র নাটক, ললিত-কুবলয়াশ্ব নাটক, হরিশচন্দ্র নৃত্য।

পুত্র, মন্ত্রী, কোটবার, স্ত্রী সকলেই সংস্কৃত শ্লোকে আত্মপরিচয় দিয়েছেন। বলা বাহুল্য গুণিজনের উপস্থিতিতে এই সব শ্লোক সমাদৃত হোত সন্দেহ নেই। যজ্ঞ সমাপনান্তে মুদিত-কুবলয়াশ্ব নাটকে যে স্বস্তিবাচন পাই তা সংস্কৃতে এবং বেশ দীর্ঘ। সেখানে রাজার এবং রাজ্যের যে মঙ্গলকামনা ব্যক্ত হয়েছে তা শাস্ত্রসরণিসম্মত সে বিষয়েও সন্দেহ নেই। সংস্কৃতে শ্লোক রচনায় উভয় কবির পটুত্ব আমাদের দৃষ্টি আকর্ষণ করে। সংস্কৃত শ্লোকগুলি পাত্রপাত্রী পরিচয়ের বাইরে অন্য প্রসঙ্গেও অবতারণা করা হয়েছে। যেমন 'গাচ্ছে শ্লোক' অভিহিত স্তুতিগীতে।

মদালসাব প্রবেশের কালে এই শ্লোকটি পাই

নবীন দিব্যরূপিণীং সুবর্ণ রত্নভূষিণীং
সুধাংশুমণ্ডলাননীং বিশাললোললোচনীং
হরার্দ্ধদেহসঙ্গিনীং নগাধিরাজনন্দিনীং
সমস্তপাপহারিণীং ভজামি সিংহবাহিনীম্ ॥

এই জাতীয় বন্দনা অথবা স্তবগীতি রচনায় নাট্যকারবৃন্দ বিলক্ষণ কৃতিত্বের পরিচয় দিয়েছেন। উপজাতি, অনুষ্টুভ, বসন্ততিলক, মালিনী, গীতি, সুন্দরী ইত্যাদি ছন্দে অনায়াসে এসব শ্লোকগুলি বিরচিত। বাংলা-মৈথিলী ছন্দো-প্রকরণ, প্রাকৃত ছন্দোপ্রকরণ, অপভ্রংশ ছন্দোপ্রকরণ ইত্যাদিতে নাট্যকারবৃন্দ দক্ষতা দেখিয়েছেন। সংস্কৃত শ্লোকগুলিতে আপ্তবাক্য অথবা ঘটনার ফলশ্রুতির সংকলন লক্ষ করা যায়। এ-সব শ্লোকও এই নাটকের জন্যই লিখিত হয়েছিল এমন নাও হতে পারে। কিছু শ্লোক অবশ্যই এই নাটকের জন্যই রচিত, কিন্তু কিছু শ্লোক অন্য সূত্র থেকে সংগৃহীত। যেমন ঋতধ্বজ মদালসার মৃত্যুতে যখন হতাশ এবং রাজ্যত্যাগে প্রস্তুত, তখন যে শ্লোকটি উচ্চারিত হয়েছে তা ললিত-এবং মুদিত-কুবলয়াশ্ব উভয় নাটকেই পাওয়া যাচ্ছে। শ্লোকটি এই

বিরহাগ্নিঃ সতী দেব্যাঃ কিং ন শোচঃ পিনাকিনা
রঘুনাথেন জানক্যা ভাগ্যং ভবতি নান্যথা ॥

দুটি নাটকেব একই সংস্কৃত শ্লোকের ব্যবহার উদাহরণের জন্য পরিশিষ্ট দ্রষ্টব্য। এই শ্লোকগুলির মধ্যে কয়েকটি চাণক্য শ্লোকের কথা স্মরণ করিয়ে দেয়। অধ্যাত্ম-পিপাসা ও ব্যবহারিক জীবনের বিধিবিধানের প্রতি প্রখর দৃষ্টি—এই দুই-ই শ্লোকসমুচ্চয়ে প্রাপ্তব্য।

সপ্তদশ শতাব্দের বাংলা এবং মৈথিলী গদ্যের নিদর্শন নেপালের ভাষা নাটকে পাওয়া গেল। বর্ণ-রত্নাকরের ভাষা থেকে মৈথিলী গদ্য যে আরও অগ্রসর হয়েছে এবং আধুনিক মৈথিলী ভাষার নানা উপাদান যে মুদিত-কুবলয়াশ্ব নাটকের গদ্যে পাওয়া যাচ্ছে সে বিষয়ে কোনো সন্দেহ নেই। ভাষার নষ্টকোষ্ঠী উদ্ধার এই নাটকের সাহায্যে সম্ভব হল। ভাষা-আলোচনার দিক থেকেও মুদিত কুবলয়াশ্ব নাটকটি মূল্যবান্।

বাংলা গদ্যের ভাষা বিচারে ললিত-কুবলয়াশ্ব নাটকেরও সেই মূল্য। ভাষার আলোচনায় কেবলমাত্র গদ্যাংশই গৃহীত হয়েছে। ললিত-কুবলয়াশ্ব নাটকে কোনো কোনো পাত্রপাত্রীর ভাষায় মৈথিলীর অনুসরণ আছে। সেই অংশ মুদিত-কুবলয়াশ্ব নাটকের ভাষার অনুরূপ।

ব্যঞ্জনধ্বনির ব্যবহারের কতকগুলি বৈশিষ্ট্য আগে উল্লেখ করেছি। এখানে দুটি নাটকের আরও কয়েকটি বৈশিষ্ট্যের পরিচয় দিই। যেমন

ক>গ। সোগ=শোক ; ভগতি=ভক্তি ; জুগুতি=যুক্তি ; সগর=সকল।

খ>হ। মুহ=মুখ।

ঘ>হ। ধবলহর=ধবলঘর।

ট>ত ; ট>ড। দুইতা=দুইটা ; রাজ্যপাত=রাজ্যপাট , সংকত=সংকট ; কাঁতিয়া=কাটিয়া ; কবাড়=কপাট।

ঠ>থ। কথিন=কঠিন ; উথএ=উঠএ।

ত>ট। জটি=যতি ; মোটি=মোতি।

দ>ত। অতভূত=অদ্ভুত

থ>হ। প্রাণনাহ=প্রাণনাথ।

দ>ড। ডিঠি=দিঠি।

ধ>হ। রুহির=রুধির।

প>ব। কবাড়=কপাট ; অবেক্ষা=অপেক্ষা।

ব>ভ। বিলম্ভ=বিলম্ব ; ভেষ=বেশ।

স>হ। দিবহ=দিবস।

## কয়েকটি বিশ্লিষ্ট শব্দের উদাহরণ

বিসবাস = বিশ্বাস ; সুমরণ = স্মরণ ; সোআধিন = স্বাধীন ; পরসাদ = প্রসাদ ; অকলস = অক্লেশ ; অগিনি = অগ্নি ; পরহার = প্রহার ; সিনেহক = স্নেহক।

প্রথমে ললিত-কুবলয়াশ্ব নাটকের গদ্যভাষায় ও পরে মুদিত-কুবলয়াশ্ব নাটকের গদ্যবিচার করছি।

### ললিত-কুবলয়াশ্ব

### কারক-বিভক্তি

**কর্তা**

**বিভক্তিহীন**

নাগরাজ কম্বলাশ্বতর অমী পথায়িরো ( নাগরাজ…পাঠালেন ), ভোরানাথ শ্রীমহাদেব…প্রস'ন হৈবে ; নৃত্যকারী আসিয়া আছে ( নর্তক এসেছে )।

**কর্ম**

**বিভক্তিহীন**

শূকর শরপ্রহারতে মারিতে মারিয়া (শূকরকে…); মদালসা বিবাহ করিয়া ( মদালসাকে ); অমী পথায়িরো ( আমাকে পাঠাল ); ভক্তিজন উদ্ধার করিতে জায়িবো ( ভক্তজনকে ); শূকর মারিয়া আসিরো ( শূকরকে ); সরস্বতী আরাধন করিয়া ( সরস্বতীকে আরাধনা করে )।

**করণ**

'তে' বিভক্তি : শরপ্রহারতে ( শরপ্রহার দ্বারা ); সোঝা যুদ্ধতে ( যুদ্ধের দ্বারা ), পুর্বজন্মের ফলতে অমার ভিক্ষাতে সংতোস (আমার ভিক্ষার দ্বারা সন্তোষ হল …); অপনার বাহু প্রতাপতে।

**সম্প্রদান**

**বিভক্তিহীন**

ভিক্ষা দেহো।

**সম্বন্ধ**

'ক', 'কা', 'র' বিভক্তি : ভায়িক বৈরি ( ভাইয়ের… ); দুর্বলর

স্বভাব ( দুর্বলের... ) অসুরর রাজ্য আছে ; শত্রুজিতকা পুত্র ; অসুররাজের পুত্র ; আজুকা দিনতে ( আজকের ) ; পুত্রর বার্তা সুনিতে ; ঋষিমাত্রকা যাগকর্মতে ( ঋষিমাত্রের ) ; হমলোককা ( আমাদের ) শ্রীনিবাসমল্লপ্রভুকা ; থাকুরকা অঙ্গ ।

**অধিকরণ**

বিভক্তিহীন এবং 'তে' বিভক্তি : পিতার আজ্ঞাতে ( পিতার আজ্ঞা অনুসারে ) ; অন্তপুরি গিয়া ( অন্তঃপুরীতে ) ; সভাস্থল জায়িবো ; কবন কাজতে ( কোন্ কর্মে ) ; আজুকা দিনতে ( দিনে ) ; অপনার কৃপাতে ; যাগকর্মতে ; নির্বিঘ্নতে ; এহী দুঃখতে ; সাবধানতে ; কবন প্রকারতে (কোন্ প্রকারে) ; আশ্রম বিষৈ হো (আশ্রমে) ; কৈলাসপুরী গিয়া (কৈলাসপুরীতে) ।

**সম্বোধন**

'এ' বিভক্তি : এ দেবি মদালসে ; অহে ঋষিলোকে ।

**কারকবাচক অনুসর্গ**

অর্থ । বিশ্বাসার্থ ।

কারণ । তোমার কারণেতে ( জন্যে ) ।

থায়ি । কবন থায়ি পুছিব (কাছে) ; অমার থাই বহুত কৃপা আছে (প্রতি) ।

নিকট । শত্রুজিৎ রাজার নিকট যাইব ( সমীপে ) ।

নিমিত্ত । লখপাল করিবার নিমিত্ত ( জন্য ) ।

বিনু । পুত্রর মুখ দর্শন বিনু ( ব্যতিরেকে ) ; অপনার পুত্র বিনু ( ব্যতিরেকে ) ।

বিষে । অমার রাজ্য বিষে ( মধ্যে ) ; পৃথ্বী বিষে দোসর না হৈবে ( মধ্যে ) ; সংগ্রাম বিষে মরণ হৈয়ো ( ফলে, কারণে ) ; ক[ব]ন বস্তু বিষে অমার বাংছা নহি ( প্রতি ) ; যজ্ঞ বিষে ( মধ্যে ) ।

মধ্যে । অন্তপুরি মধ্যে, ভূমণ্ডল মধ্যে ।

সও । আমার প্রাণ সও অধিক প্রীতি ( থেকে ) ; অসুর সও বড় যুদ্ধ হৈয়ো (সঙ্গে) ; রাজকুমার সও (সঙ্গে) ; তুমার হাথ সও (থেকে) ।

সংগ । রাজকুমার সংগ নিয়া ( সঙ্গে ) ।

সমান। হমার সমান বিচক্ষণ ( মত )।

সহিত। কুবলয়াশ্ব মদালসা সহিত ( সঙ্গে )।

হইতে। হমর হইতে তোর কবন ত্রাস ( গী° থেকে )।

**বহুবচনাত্মক পদ**

সমস্ত লোক ; সকল লোক ; ঋষিলোক ; অনেক রাক্ষসগণ ; তোহে চারিজন ; রাক্ষসগণ।

**হিন্দী বাক্য**

চরণকমল দেখনেকো ; পরমেশ্বরকা দরশন করণেকো।

**সংস্কৃত বাক্য, পদ**

শুভমস্তু, পরোপকারী ভব ; এবমস্তু এবমস্তু ; তিষ্ঠ তিষ্ঠ ; মহারাজ স্বস্তি।

**অব্যয়**

নারায়ণ নারায়ণ ; ধিক ; হরি হরি ; ধন্য ধন্য ; এ বাপা এ বাপা ; ( সিদ্ধিদাস ) রে ; হাহা ; হে দৈব হে দৈব ; সাধু রে ( কম্বলাশ্বতর ) ; অরে রে।

**বিশেষণ**

বিবাহিতা স্ত্রী , বিবাহিনী স্ত্রী ; ঈ খড়্গা ঘোড়া অপূর্বা।

**আরবী-ফার্সী শব্দ**

মর্দ অমী আচ্ছে ; চাকর আচ্ছে।

'ললিত-কুবলয়াশ্বে'র ভাষায় মৈথিলী প্রভাব আছে। যেমন আছে মুদিত-কুবলয়াশ্ব নাটকে বাংলার প্রভাব। গালব ঋষি, তুম্বুরু পুরোহিতের ভাষা মৈথিলীর কাছাকাছি। তালকেতুও অনেক সময় মৈথিলী ভাষা ব্যবহার করেছে। তবে দুটি নাটকের ভাষা পদবিধি এবং ব্যাকরণবিধির দিক থেকে আলাদা।

## ক্রিয়ার কাল ও বিভক্তি

### বর্তমান কালের বিভক্তি

**উত্তম পুরুষ**

এ। অমী আচ্ছে ; অমী ন জানে।

ও। অমী নিজস্থান জাইচ্ছও। ময় তুরন্ত জাও।

**মধ্যম পুরুষ**

এ। কী কী পদার্থ চাহে ; তুমী কি করিতে পারে ; যে বল চাহে।

ও। অমার বচন স্থনো ; স্থমধ্যমা কহো ; চলো ; আয়সো।

**প্রথম পুরুষ**

এ। আসিয়া আচ্ছে।

**অতীত কালের বিভক্তি**

**উত্তম পুরুষ**

অ। আজু লেলক।

ও। অমী থাকিয়ো ; মন বিকল হৈয়ো ; দাকিয়া আসিয়ো ; খোজিয়ো (খুঁজলাম)।

**মধ্যম পুরুষ**

ও। কী কী করিয়া থাকিয়ো

**প্রথম পুরুষ**

অ। যুদ্ধ কএল[ক] ; তালকেতু সত্য বোলিল[া]।

ও। ফুসলাইয়ো ; চোর পৈসিয়া থাকিয়ো (চোর ঢুকে থাকল)।

আহ। মারলাহ।

**ভবিষ্যৎ কালের বিভক্তি**

**উত্তম পুরুষ**

উ। হম লেউ।

এ। অমী মাগিবে।

ও। যমপুরী পথায়িবো ; সভাস্থল জায়িবো ; জায়বো, তপস্যা করিবো।

**মধ্যম পুরুষ**

অ। এথা কতেক দিন রহব।

এ। সান্তিবে ; প্রতিকার করিবে।

**প্রথম পুরুষ**

এ। চিত্ত স্থির না হৈবে ; সেবা না করিবে ; প্রসংন হৈবে।

**অনুজ্ঞা**

উ। কিচ্ছু সুনিহরু।

ও। তেল লেহো ; আনিয়া দেহো ; পিব পিব ; সাজবাজ আনো ; সন্ধ্যা করাও।

হ। বৈসুহ।

এ। রাজ্য বিজৈ করুভরে।

বর্তমান কালের রূপ মৌলিক রূপগুলি সবই সংস্কৃত ধাতু থেকে উৎপন্ন এবং তারই কালোচিত পরিবর্তিত রূপ—চাহে, পারে, জানে, ইত্যাদি।

অতীত কালের (ই)ল/র রূপের আবির্ভাব। অতীতের এই রূপটি প্রাকৃতে উদ্ভূত। তারই কালোচিত পরিবর্ধিত রূপ এই (ই)ল/র।

ভবিষ্যতের অব, ইব তব্যজাত। লক্ষণীয়, মৈথিলীতে 'অব' কিন্তু বাংলায় 'ইব'।

**অসমাপিকা**

**ইয়(া)-যুক্ত:** মারিয় ন পারিলো (মারতে) ; সুখ দুখ দেখিয়া ; উতারিয়া (খুলে) ঋষিরাজকে অমী দিরো ; দুঃখ সহিয়া থাকিতে না পারে ; চ্ছাদিয়া থাকিরো (ছেড়ে থাকছ) ; দেখায়িয়া ; তুরংত গিয়া যাগকর্ম সংপুর্ণ করিয়া ; দুঃখ চর্চা করিয়া পুত্রের বার্তা সুনিয়া আনিতে জাইবো ; তেল লগাইয়া ; পিশাচ রূপ ধরি আসিয়া ; পথায়িয়া দিরো (পাঠিয়ে দিল) ; পৈসিয়া থাকিরো (প্রবেশ করে) ; জিয়ায়িয়া দেহো (বাঁচিয়ে দিল) ; এথা বোলায়িয়া (ডেকে) ; চ্ছড়ায়িয়া (ছাড়িয়ে) প্রসংন হৈয়া ; রাজাকে ভেটী ধরিয়া (রাজার সঙ্গে সাক্ষাৎ করে)।

**ই-যুক্ত ঃ** যজ্ঞ উৎপাত করি আসিয়ো (যজ্ঞ উৎপাত করতে) ; পিশাচ রূপ ধরি আসিয়া (ধরে) ; নানা ভেষ ধরি আসিয়া ; কহি গেরো (বলে)।

**ইতে-যুক্ত ঃ** তাম্বুল কিনিতে জাব ; বিজৈ হৈতে (যাত্রা করতে) ; উৎপাত করিতে ; অন্তপুরি মধ্যে থাকিতে ; যজ্ঞ সাধিতে অমী জাইবো ; দাকিতে (ডাকিতে) ; দেখিতে ; খেলন করিতে ; সভা করিতে।

**ইব + আর-যুক্ত ঃ** তুমাকে দিবার অমী আনিলো (= দিতে) ; দর্শন করিবার

নিমিত্ত (=করতে?)[১] সংগ্রাম করিবার আয়স্ব (=সংগ্রাম করতে এল); ততেক দাকিবার (=তাদের ডাকতে)।[২]

**(ই)লে/রে-যুক্ত :** বিলম্ভ করিয়া থাকিরে (থাকলে); যদি চাহিরে (=চাইলে); এথা থাকিরে অমার বড় কংপমান (=থাকলে)।

**ইলে/ইতে-যুক্ত :** থাক ধাতুর পুর্বে অন্য আর একটি ইয়া-যুক্ত ধাতুর পাশাপাশি অবস্থান এই নাটকের ভাষায় খুব বেশী দেখা যায় : যেমন ধৈর্য করিয়া থাকিতে চাহে; বিলম্ভ করিয়া থাকিবে; বার্তা স্থনিয়া থাকিতে; মদালসা দেবীর মুখমণ্ডল দেখিয়া থাকিতে জায়বো।

**ণিজন্ত ক্রিয়া**

দেখায়িয়া; জনাও (জানাও); পথায়িয়ো; জিয়ায়িয়া; করায়িতে; বোলায়িয়া; করাও।

**ইতে+ইয়া-যুক্ত : শত্রন্ত প্রয়োগ**

মারিতে মারিয়া পাতালপুরী পর্যন্ত গেয়ো (মারতে মারতে)।

**নিষেধার্থক 'ন' 'নহি'** বাক্যের শেষে কখনও ব্যবহৃত হয় নি। ক্রিয়ার পুর্বে নিষেধার্থক পদের ব্যবহারই সর্বদা দেখা যায়।

**নামধাতু :** সান্তিবে (শান্তি দেবে); প্রসাদিয়ো।

এই নাটকের গদ্যসংলাপে অসমাপিকার ব্যবহার স্থপ্রচুর। অনেক সময় দুটি অথবা তিনটি বাক্যকে অসমাপিকা পদের দ্বারা নিষ্পন্ন করা হয়েছে। এজন্য কখনও কখনও অর্থবোধে বাধা জন্মায়। যেমন

'পাতালকেতু মারিয়া তুমাকে জোগ্য পরম স্থন্দর রাজকুমার আসিয়া তুমার উধার করিতে আসিবো।'

'অন্তপুরী গিয়া বার্তা স্থনিয়া থাকিতে জাইবো চয়ো।'

'সে বারহ বর্ষ প্রক্ষাবন তীর্থ গিয়া সরস্বতী আরাধন করিয়া তপস্যা হৈয়ো, সরসতীর বরপ্রসাদ পায়িয়া কৈলাসপুরী গিয়া মহাদেবের সভা গিয়া নৃত্য গান বিদ্যাতে শ্রীমহাদেব প্রসন্ন করিয়া, এহী মদালসা আনিয়া অমাকে দিয়ো।'

১. তাদর্থ্যে চতুর্থী (?)

২. উদাহরণগুলিকে সঠিক অসমাপিকা বলা যায় না। কিন্তু উদাহরণগুলির অর্থ অসমাপিকা।

## সর্বনাম

সর্বনাম পদে বচন এবং লিঙ্গভেদ নেই। পুরুষবাচক সর্বনাম শব্দ দুটি-মাত্র। আর পাই নির্দেশক সর্বনাম। সর্বনামের ব্যবহার খুব বেশি। সর্ব-নামের প্রাতিপদিকও অনেকগুলি মেলে। উদাহারণ দিই।

### উত্তম পুরুষ

#### কর্তা

অমী। অমী এক বল মাগিবে; অমী নৃত্যকারী আসিয়া আছে (আমরা নর্তক এসেছি); অমী পরমেশ্বর শ্রীমহাদেবকে জনায়িবো।

মএ। মএ লেও।

ময়। ময় যথার্থতে কহৈচ্ছি (আমি যথার্থ বলছি); ময় আএ হে; ময় তুরন্ত জাও।

হম। হমহি সনান পুজা করিবো; হমহী পুজাদি বেদপাঠ করিবো; হম লোকক্কা কর্ম উৎপাত করিয়া গেরো।

#### কর্ম/সম্প্রদান

অমা+কে। অমাকে কবন কাজ; অমাকে সদা সর্বদা দুঃখ দিরো; অমাকে দয়া হৈরো।

অমা+ক। এমত্ত অমাক যদি কৃপা হৈরো (আমার প্রতি যদি এ রকম কৃপা হল)।

অমী। অমার পিতা নাগরাজ কম্বলাশ্বতর অমী পথায়িরো (আমাদের পিতা কম্বলাশ্বতর আমাদিগকে পাঠালেন)।

হমা+কে। তুমার হমাকে বল প্রসাদিরো (তোমায় আমায় বর প্রদান করলেন)।

#### সম্বন্ধ

অমা+র (ও)। অমার বচন স্নহ; অমারো বচন।

হমা+র (ও)। তুমার হমার বদ আনন্দ হৈরো (তোমার এবং আমাদের বড় আনন্দ হল); হমারো বাণী (আমার বাণী)।

**মধ্যম পুরুষ**

তুমী। তুমী অমী দেশের চারচরিত্র দেখিয়া আসিয়ো (তুমি আমি দেশের চালচলন দেখে এলাম); তুমী···লেহো (তুমি নাও)।

তোহে। তোহে কোন্ আচ্ছে (তুমি কে আছ); তোহে চারিজন (তোমরা চারজন)।

**কর্ম/সম্প্রদান**

তুমা+কে। তুমাকে যোগ্য; নৃত্যগীত বিদ্যাসিদ্ধি তুমাকে দিয়ো।

**সম্বন্ধ**

তুমা+র। তুমার যে এমন স্বভাব; তুমার চরণে নমস্কার।

ত্বহ+র (া)। ত্বহরা স্বামী (তোমার স্বামী)।

অপনে, অপনার—মধ্যম পুরুষের এই সম্মানবাচক সর্বনাম পদের ব্যবহারও দৃষ্ট হয়।

**সাধারণ নির্দেশক সর্বনাম**

সে। সে পিতার আজ্ঞাতে (সে-ই পিতার আজ্ঞাতে)।
সে সে বস্তু লেহো (সেই সেই বস্তু নাও)।
সেই যে দুয়িতা বস্তু (সেই যে দুটি বস্তু)।

তার। যাবৎকাল তার বিপত্তী (যে-সময়ে তার বিপদ)।

তাহি। তাহি মিত্র পিতা এহী কম্বলাশ্বতর (সেই মিত্রের পিতা এই কম্বলাশ্বতর)।

**নিকট নির্দেশক সর্বনাম**

এহি। এহি অমার বদ দুখ (এই আমার বড় দুঃখ); এহি ভূমণ্ডল মধ্যে; এহি থন বিজৈ হৈতে পাল।

ই/ঈ। ই কী আসিয়ো (এ কি এল); ঈ সাজ সব হৈয়ো (এই সাজ সব হল); ঈ যে খড়্গ (এই যে খড়্গ)।

ইহাক। ইহাক দর্শনেতে (এঁর দর্শনে)।

ইন। ইনকে দেহো (এঁকে দাও)।

হিনকা। হিনকা কী সংকট (এঁর কি সংকট)।

